# 501
# মনোহর সত্য কথা

## 501 Fascinating Facts.





পুস্তক মহল

দিল্লী, বোম্বাই, বাঙগালোর, পাটনা





Publishers
**PUSTAK MAHAL®**

***Sales Centres:***

• 6686, Khari Baoli, Delhi-110006 .................................. Ph.: 239314, 2911979
• 10-B, Netaji Subhash Marg, New Delhi-110002 ........ Ph.: 3268292, 3268293

***Administrative Office:***

F-2/16 Ansari Road, Daryaganj, New Delhi-110002
Phones: 3276539, 3272783, 3272784
Telex: 031-78090 SBP IN
Fax : 91-11-3260518, 91-11-2924673

***Branch Offices***

• 22/2 Mission Road (Shama Rao's Compound),
Bangalore-560 027 Phone: 234025
• 23-25, Zaoba Wadi, Thakurdwar, Bombay-400002 Phone: 310941
• Khemka House, Opp. Women's Hospital, Ashok Rajpath,
Patna-800 004 Phone: 653644



**Price:**
Paperback Edition
Library Edition :

Revised Price
**Rs. 20/-**
PUSTAK MAHAL

First Edition: May, 1993

***Lasertypesetted by*** : SBP Electronic Publishing, 4/45 Roop Nagar, Delhi-11007

***Printed at*** : Everest Press, Okhla, Delhi

# প্রকাশকের নিবেদন

পুস্তক মহল এবং সুরুচিপূর্ণ, জ্ঞানবর্ধক বই আজ একটা অন্যটার একার্থক হয়ে পড়েছে। আমাদের আন্তরিক ও একান্ত ইচ্ছা আমরা পাঠককে সে স্তরের বইর যোগান দি যে-বই তাঁদের ভালো লাগবে, সে বই থেকে অনেক নূতন কথা শিখবে এবং ভবিষ্যতে আমাদের প্রকাশিত সে রকমের আরও বই পড়তে তাঁরা আকাঙ্ক্ষা করবেন। জ্ঞান-বিজ্ঞানের সঙ্গে রুচি এবং মনোরঞ্জনের সমন্বয় আমাদের বইর বিশেষত্ব।

আসলে এ রকমের বই বিদেশে খুবই লোকপ্রিয়। দুখের বিষয়—বাংলায় এ-রকম বইর খুবই অভাব এবং তাই সে অভাব দূর করবার জন্য পুস্তক মহল শুরু থেকে চেষ্টা ক'রে আসছে। আমাদের প্রকাশিত গিনেস বুক অফ ওয়ার্ল্ডস্ রেকর্ডস তথা জুনিয়র এনসাইক্লোপেডিয়া ইত্যাদি কয়েকটি বইয়ের হিন্দী সংস্করণ তার জ্বলন্ত নিদর্শন। অদূর ভবিষ্যতে বাংলা সংস্করণ প্রকাশ করবার আমাদের পরিকল্পনা আছে।

501 মনোহর সত্যকথা সে রকমের একটা বই যেখানে আমরা জীবনের প্রত্যেক ক্ষেত্র থেকে তথ্য সংগ্রহ করে পাঠকের-উপযোগিতার জন্য লিপিবদ্ধ করেছি। বইয়ের কথাগুলি ষোল আনায় সত্য এবং সে গুলি পাঠকের যে বেশ উপযোগী হ'বে তাতে কোন সন্দেহ নেই। আমাদের দৃঢ়বিশ্বাস বইয়ের সত্য কথাগুলি আপনার সম্মুখে জ্ঞান-বিজ্ঞানের এরকম অজানা দিগন্ত খুলে দেবে এবং সে-গুলি প'ড়ে আপনি দাঁতের নীচে আঙুল না দাবিয়ে থাকতে পারবেন না।



□

ইন্দুর জল না খেয়ে উঁটের চেয়ে বেশীদিন জীবিত থাকতে পারে।

□

প্রিন্সেস পাউ লাইন নামের এক ওলন্দাজ মহিলা বিশ্বের সব চেয়ে ছোট মানুষ ছিল যার দৈর্ঘ্য 19 বছরে মাত্র 23.2 ইঞ্চি অর্থাৎ একটি নবজাত শিশু থেকে তিন থেকে পাঁচ ইঞ্চি বেশী ছিল।

□

নিউট্রন বোমা একটা পারমানবিক বোমা যার রশ্মি গায় লাগলে মানুষ ম'রে যায়, এমনকি একটা বন্ধ গাড়ীতে বসে থাকলেও মারা যেতে পারে। কিন্তু দালান ইত্যাদির উপর সে বোমার কোন প্রভাব নেই।

□

আমেরিকার প্রথম রাষ্ট্রপতি জর্জ্জ ওয়াশিংটন একজন চ্যাম্পিয়ন পালোয়ান এবং উচ্চ স্তরের ঝাঁপেড় খেলোয়ার ছিলেন।

□

1920 থেকে 1930 সাল পর্যন্ত চার্লিচ্যাপলিন সম্ভবতঃ বিশ্বের সবচেয়ে অধিক যশস্বী ব্যক্তি ছিলেন। তিনি যখন তার জন্মস্থান লন্ডনে গিয়েছিলেন তখন চলচ্চিত্র জগতের এই বিখ্যাত অভিনেতা ও নির্দেশক তাঁর গুণগ্রাহীদের কাছ থেকে দু'দিনে 73.000 চিঠি পেয়েছিলেন।



□

1861 সালের 9 জুনে দক্ষিণ-পশ্চিম রেলওয়ের ষ্ট্যাপল ইর্ষ্ট কেন্ট ষ্টেসনের কাছে এক মারাত্মক দুর্ঘটনা ঘটেছিল এবং সে-গাড়ীতে প্রসিদ্ধ সাহিত্যিক চার্লস ডিকেন্স ভ্রমণ করেছিলেন। তিনি বেঁচে গিয়েছিলেন কিন্তু তাঁর সহযাত্রী দশজনের মৃত্যু হয়েছিল। কিন্তু দুর্ঘটনার ভয়াবহতার প্রতিক্রিয়া থেকে ডিকেন্স রেহাই পান নি এবং তার ফলে দুর্ঘটনার ন'বছরের পরে 1870 সালে 9 জুনে তাঁর মৃত্যু হয়।



☐

ব্রাজিলে একরকমের প্রজাপতি আছে যার রঙ ও গন্ধ চক্‌লেটের রঙ ও গন্ধের মতো।

☐

অ্যালজেরিয়ার রাজা হজ আহমল বিশ্বের বিভিন্ন জায়গা থেকে 385 পত্নী বিয়ে করেছিলেন কিন্তু ভাষা-সমস্যার জন্য কোন পত্নীর সঙ্গে তাঁর আলাপ করার কোন প্রশ্নই ওঠেনি।

☐

লুই চৌদ্দর তার সারা জীবন-কালে মাত্র তিনবার স্নান করেছিলেন তাও নিজে ইচ্ছা করে নয়।

☐

জুলিয়াস সীজার তাঁর বিজয়ের ঘোষণা মাত্র তিনটে শব্দে প্রকাশ করেছিলেন–"এলাম, দেখলাম এবং জিতলাম'।



☐

সচরাচর মেয়েরা ছেলেদের তুলনায় বেশী সময় নিদ্রিত থাকে।



□

বন্য জন্তুদের মধ্যে মাত্র হাতীকে মাথার উপর খাড়া ক'রে প্রশিক্ষণ দিতে পারি।

□

উত্তর মেরু দক্ষিণ মেরু থেকে 2,799 মিটার উঁচু।

□

যে রকম একজন মানুষের আঙুলের ছাপ অন্য একজন মানুষের আঙুলের ছাপের সঙ্গে মিলেনা সে-রকম দুটো জেব্রার শরীরের রেখা গুলোর মধ্যে মিল নেই।



□

প্রশান্ত মহাসাগরে প্যুট্রোরিকা এবং বারামুডা দ্বীপের মাঝখানে একটা জায়গায় জলের গভীরতা 6000 মিটার (1 মিটার = 3.28 ফুট)

□

মানুষের শরীরে কিছু সংবেগ প্রতি সেকেন্ড 300 ফুট গতিতে এবং অন্য কিছু সংবেগ প্রতি সেকেন্ড দেড়ফুট গতিতে যাত্রা করে।

□

বিশ্বের সবচেয়ে গরম জায়গাটার নাম ডেলাল। জায়গাটা ইথিওপিয়ায় অবস্থিত। তার দৈনিক অধিকতম তাপমান $100^0$F $(37.8^0C)$ এবং দৈনিক ন্যূনতম তাপমান $75^0$F $(24.4^0C)$ ও $89^0$F $(31.7^0C)$।



□

সিকাগো শহরের ওহেয়র বিমান ঘাটি বিশ্বের সব চেয়ে ব্যস্ত বিমান ঘাটি যেখানে দিন-রাত প্রতি 42.5 সেকেন্ড একটা বিমান আরোহন এবং একটা বিমান অবতরণ করে। সে অনুসারে প্রতি ঘন্টায় 85 টা বিমান, প্রতিদিন 2,036 এবং প্রতি বছর 741.272 বিমান আরোহন এবং অবতরণ করে।

□

ঘড়ীতে ব্যবহার করা প্রথম বল স্প্রিংটা শূয়রের চুল ছিল।

□

আমাদের শরীরের দৈর্ঘ্য প্রত্যেক বছরের সংগে নয় প্রত্যেক দিনের হিসাবে বদল হয়। সারারাত বিশ্রাম করার পর যখন আমরা ভোরে জাগি তখন আমাদের দৈর্ঘ্য সবচেয়ে বেশী হয়। ভোর আর সন্ধ্যার মধ্যে শরীর এক ইঞ্চির চার ভাগের তিনভাগের সমান অথবা কখনো কখনো কিছু অধিক লম্বা হয়। যদি আমরা দিনে খুব বেশী হাঁটি তা হ'লে এক ইঞ্চির দুই, তিন অথবা চার ভাগের সমান লম্বা হবো। শরীরের দৈর্ঘ্য এবং সংকুচন আমাদের মেরুদন্ডের ভেতরে মজ্জার গতি চলনের জন্য হয়।

□

90 বছর বয়সে মানুষের হৃদপিন্ড যে পরিমাণের রক্ত পাম্প করে, 20 বছর বয়সে তার দুই গুণ রক্ত পাম্প করে।



☐
মিনেসোটা রাজ্যে একটা দড়িতে পুরুষ আর স্ত্রীর পোশাকের নীচে পরিধান করা কাপড়গুলি ঝুলানোর আইন আছে।

☐
শামুক তার জীবনে 12 ঘন্টা ধরে মাত্র একবার স্ত্রী সংসর্গে লিপ্ত থাকে।

☐
গরমজলের তুলনায় ঠান্ডা জলে জাহাজ বেশী জোরে চলতে পারে।

☐
পরীক্ষা করে প্রমাণ পাওয়া গেছে কালো এবং হলদে রঙের সংযোগ চোখের উপর সব চেয়ে গভীর প্রভাব বিস্তার করে। তার পরেই সাদার সঙ্গে কালো রঙের স্থান।

☐
একটা বড়ো নীল রঙের তিমি মাছের চর্ব্বী থেকে 120 ব্যারেল তেল বার করতে পারি।

☐
মাছি থেকে 30 টা বিভিন্ন রোগ হ'তে পারে।

□

একটা ধ্বনি তরঙ্গ বাতাসে প্রতি সেকেন্ডে 300 মিটার অথবা প্রতি ঘন্টায় 1,100 কি: মি: গতি করে। জেট ইঞ্জিনের কতগুলি বিমানের গতি ধ্বনির গতির চেয়ে বেশী ক্ষিপ্র। কিন্তু জলে ধ্বনির গতি বাতাসের চেয়ে পাঁচগুণ বেশী। জলে ধ্বনি-তরঙ্গের গতি প্রতি সেকেন্ডে 1500 মিটার অথবা প্রতি ঘন্টায় 5400 কি: মি:। রকেট ছাড়া মানুষের দ্বারা নির্মিত কোন যান-বাহন সে গতিতে যেতে পারেনা।





☐

আধা চাঁদের চেয়ে পূরা চাঁদের আলোর প্রভাব ন'গুণ বেশী।

☐

সম্ভবতঃ বিশ্বের প্রথম চিড়িয়াখানা রোমের সম্রাট প্রথম ফ্র্যান্সিস তাঁর পত্নী ম্যারিয়া থেরেসার জন্য 1752 সালে ভিয়েনা শহরে তৈরী করেছিলেন।

☐

শুকনা বরফ শক্ত কার্বন-ডাই-অক্সাইড নামের গ্যাস থেকে হয়। সেটা খুব বেশী ঠান্ডা এবং তাতে হাত দিতে নেই। শুকনা বরফের ব্যবহার আইসক্রীম ভান্ডারে হয়ে থাকে। তাকে যে কোন পদার্থের কাছে রাখলে তার গরম শোষণ করে এবং পদার্থটা শীতল হয়।

☐

উটের মেরুদন্ডের হাড় সরল রেখার মতো সিধা।

☐

দক্ষিণ আফ্রিকায় উটপাখীর দৌড় প্রতিযোগিতার আয়োজন করা হয় এবং তাকে দৌড়ানো চালক তার পিঠে একটা আসলে ব'সে পরিচালনা করে।

□

শামুক একটা ব্লেডের ধারের উপরেও চলতে পারে।

□

নিদ্রিত অবস্থায় একরাত্রে একজন লোক 40 বার পার্শ্ব বদল করে। যার নিদ্রাহীন রোগ আছে সে প্রায় 70 বার পার্শ্ব বদল করে।

□

অ্যাদ্রিন ক্যুয়োট নামের বেলজিয়ামের একজন লোক 53 বছরের মধ্যে 652 বার বাগ্‌দান করেছিল কিন্তু মাত্র 53 বার বিয়ে করেছিল।

□

অষ্ট্রেলিয়ায় কতগুলি গাছের উপরটা দেখতে টিকটিকির লেজের মতো।

□

আমাদের ফুস্‌ফুসের উপর ভাগ বিস্তার করলে তার ক্ষেত্রফল একটা টেনিস খেলার মাঠের সমান হ'বে।

□

ফুস্‌ফুসে 300 কোটি অতি ক্ষুদ্র ধমনী আছে। সেগুলিকে এক সঙ্গে জুড়লে 1500 মাইল লম্বা হ'বে।

□

বিশ্বের বিভিন্ন ভাগে কীট পতঙ্গকে খাদ্য হিসাবে ব্যবহার করা হয়। ফড়িং, উই, ঝিল্লি এবং কালো পিঁপড়া ইত্যাদি কীট-পতঙ্গ মাকড়সা, সাপ ও টিকটিকির প্রিয় খাদ্য।

□

অষ্টেলিয়ার শিল-পর্ব্বত একটা প্রবাল দ্বীপ। এই দ্বীপের দৈর্ঘ্য 1250 মাইল এবং দ্বীপটা বিশ্বের বৃহত্তম প্রবাল দ্বীপ।

□

সূর্যের শতকরা 95 ভাগ হাইড্রোজেন এবং হিলিয়াম গ্যাসের সমষ্টি।







☐

প্রোভর নামের একটি ক্ষুদ্র পাখী কুমিরের মুখের মধ্যে প্রবেশ ক'রে তার দাঁত থেকে রক্ত পান করা জোকগুলি টেনে বার করে নিয়ে আসে৷ সেই সেবার জন্য কুমির পাখীগুলির উপর এত বেশী কৃতজ্ঞ যে সে তাদের কোন ক্ষতি করেনা।

☐

মানুষের মস্তিষ্কের ভেতরে এত বেশী তার-সংযোগ আছে যে বিশ্বের প্রত্যেকটা লোককে টেলিফোন লাইন দেওয়া টেলিফোন বিনিময় কেন্দ্রেও এত বেশী তার সংযোগ নেই।

☐

সাইবেরিয়ায় একটা পাত্রে দুধ জমাট করে বিক্রি করে। আইস-ক্যান্ডির মতো দুধের টুকরা গুলি এক জায়গা থেকে অন্য জায়গায় নিয়ে যেতে সুবিধা হয়।

☐

বাগানে এক প্রকার ছোট মাকড়সা পাওয়া যায় যার 600 রেশমের গাঁট আছে আর সে একবারে 600 পর্যন্ত ডিম দেয়।

☐

আমেরিকার রাষ্ট্রপতি আব্রাহাম লিঙকনকে গুলি করে হত্যা করা হয়েছিল।

☐

বিশ্বে সুইজারল্যান্ডে সবচেয়ে অধিক পরিমানের কফি পান করা হয়। সেখানে একজন লোক 21 পাউন্ড কফি পান করে।









□

'স্মার্ট' বোমাকে অব্যর্থ লক্ষ্যভেদ করা বোমা বলা হয়। ভিয়েটনামের যুদ্ধে এ-বোমার কৃতিত্ব প্রশংসনীয় ছিল। অত্যন্ত কঠিন লক্ষ্যভেদ করবার জন্য মাত্র একটা বোমাই যথেষ্ট।

□

'কট্‌ল' মাছের দিল তিনটে; দুটো তার গলার কাছে এবং তৃতীয়টা তার শরীরের মাঝখানে থাকে।

□

শুধু একটা পাখার উড়ন্ত একটা পোকা অ্যান্টার্কটিকে বরফে জমাট হয়ে বেঁচে থাকতে পারে কিন্তু মানুষের হাতের তাপ পাওয়ার সঙ্গে সঙ্গে সে মরে যায়।




□

1712 সালে জার্মানীতে লিউবেক নামের একটি শহরে একটি বিচিত্র বালকের জন্ম হয়েছিল। সে তার জন্মের আট দিন পরেই কথা বলতে শুরু করেছিল এবং এক বছর বয়সে বাইবেল পড়তে শুরু করেছিল।






□
লন্ডনের বৃটিশ সংসদ ভবনের বিখ্যাত ঘড়ী 'বিগ বনের' ক্লক টাওয়ারটার উচ্চতা 320 ফুট এবং ঘড়ীটার ওজন 13.5 টন।

□
চন্দ্রের নিজের কোনো আলো নেই; সূর্যের রশ্মি তাকে আলোকিত করে।

□
মানুষ পৃথিবীর সর্বমোট ক্ষেত্রফলের মাত্র 13 ভাগের একভাগে বাস করে।

□
যদি যকৃতের ক্রিয়া বন্ধ হ'য়ে যায় মানুষ আট ঘন্টা থেকে চব্বিশ ঘন্টার মধ্যে ম'রে যাবে।

□
মানুষের শরীরে 206 হাড় আছে।



□
মানুষ বাস করা বিশ্বের সবচেয়ে প্রাচীন রাজধানীটার নাম দমিস্ক।

□
খুব বেশী ভয় পেলে অথবা ভয়ানক কিছু এটা দেখলে এক রাত্রে একজন লোকের চুল পাকেনা।

□
লোহিত সাগর সব চেয়ে গরম ও সব চেয়ে বেশী লবনাক্ত সাগর এবং কোন নদী এ সাগরে মিলেনি। সাগরটার চারদিকে পোড়া মাটির তট আছে এবং সাগরের প্রতি কিলো গ্রাম জলে 43 থেকে 46 গ্রাম পর্যন্ত লবণ থাকে।





□

'বিশ্বব্রহ্মান্ড কে সৃষ্টি করেছিল?' এ প্রশ্নটা প্রথমবার গ্রীক দার্শনিক থ্যাল্স জিজ্ঞেস করেছিলেন এবং দেবতা ও রাক্ষসের নাম উল্লেখ না করে তার উত্তরও দেওয়া হয়েছিল। তার এক শতাব্দীর পরে গ্রীসের লোক সাতজন জ্ঞানী ও বুদ্ধিমান লোকের নাম ঘোষণা করেছিল এবং থ্যাল্সের নামটা সবচেয়ে আগে ছিল।

□

1931 সালে ইংরাজ লেখক ষ্টিফেন সাউভোন্ডের 'ভ্যালিয়েন্ট ক্লে' নামের গ্রন্থটা প্রকাশিত হয়েছিল। সে গ্রন্থে তিনি দ্বিতীয় মহাযুদ্ধ 1939 সালের 3 ডিসেম্বর শুরু হ'বে ব'লে ভবিষ্যৎবাণী করেছিলেন এবং তাঁর সেই বাণী পরে সত্য হয়েছিল।

□

একটি 14 বছর বয়সের ফরাসী মেয়ের শরীরে অসাধারণ বৈদ্যুতিক শক্তি ছিল। সে খুব ভারী ধাতুর আসবাব-পত্র একটু ছোয়ার সঙ্গে সঙ্গে কাত হয়ে পড়ে গিয়েছিল এবং তার শরীরের স্পর্শে যে লোক এসেছিল তাদের শরীরে বিদ্যুতের ঝট্‌কা লেগেছিল।

□

ম্যান্টিস নামের স্ত্রী-কীট পুরুষ ম্যান্টিসের সঙ্গে সঙ্গম-ক্রীড়া করার পর মাথাটা কাত করে ফেলে দিয়েছিল এবং কখনো কখনো সঙ্গম শেষ হওয়া পূর্বেই মাথাটা কাত হ'য়ে গিয়েছিল।

□

এভারেষ্টের চেয়ে উঁচু শৃঙ্গ 33,476 ফুট উঁচু মোনোকোয়ার শৃঙ্গ। এই শৃঙ্গটা হাওয়াই দ্বীপের কাছে সাগরের নীচে।





☐
বিশ্বের সবচেয়ে লম্বা এবং উঁচু জন্তু জিরাফ। একটা পুরুষ জিরাফের দৈর্ঘ্য 18 ফুট।

☐
আমাদের পার তলে পৃথিবীর কেন্দ্র 4000 মাইল নীচে।

☐
প্রাচীন রোম শহরে লবণের দাম খুব বেশী ছিল এবং জিনিসটা দুর্লভ ছিল। তাই জুলিয়াস সীজার তার সৈন্যকে বেতন টাকার বদলে লবণ দিয়েছিলেন। ইংরাজী ভাষার 'স্যালারি' শব্দটা ল্যাটিন শব্দ 'স্যাল' থেকে নেওয়া হয়েছে–যার অর্থ 'লবণ'।

☐
ফিলিপাইনে বোয়া নামের পাখী তার বাসা তৈরী করবার সময় জোনাকি ব্যবহার করে এবং সে জন্য তার বাসাটা রাত্রে আলোকিত হ'য়ে থাকে।

☐
জন্মান্ধ মানুষের স্বপ্নে দৃশ্যের স্থান শুধু শব্দ (ধ্বনি) অধিকার করে।

☐
তিব্বতে অতিথিকে গৃহস্থ তাঁর জিভ বার করে অভ্যর্থনা করেন। সে দেশে তেমন ভাবে জিভ বার করাটা অতিথির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করার চিহ্ন।











□

স্কটল্যান্ডে স্কচ হুইস্কি তৈরী করতে যে শস্য ও অন্যান্য উৎপন্ন দ্রব্য ব্যবহার করা হয়–সে সব ক্যালিফোর্নিয়া, ক্যানাডা, ভারত এবং আফ্রিকা থেকে আমদানি করে।

□

বিশ্বে অন্যদেশের তুলনায় হল্যান্ডে প্রতি বর্গমাইলের জনসংখ্যা বেশী।

□

একজন বয়স্ক লোকের ছালের ওজন 6 পাউন্ড অর্থাৎ তার মস্তিষ্কের চেয়ে দুগুণ বেশী।

□

স্ত্রী 'ষ্টার ফিস' প্রতি বছর 200,000,000 টা ডিম দেয়।

□

সারা বিশ্বে রসায়ণের উৎপাদনে প্রয়োগ করা রূপোর আধা অংশ শুধু আলোকচিত্র (ফটোগ্রাফি) ও কাঁচের কাজে লাগানো হয়।

□

আরবী ভাষায় উট শব্দের জন্য এক হাজারের অধিক একার্থক শব্দ আছে।

□

ইতিহাসে রক্ত পিপাসু বলে কুখ্যাত মরক্কোর সম্রাট ইস্মাইলের 548 ছেলে এবং 340 মেয়ে ছিল।

□

যদি ছায়া-পথের সব তারার নাম থাকে এবং যদি একজন লোক অবিচ্ছিন্ন ভাবে একটা নাম এক সেকেন্ডে উচ্চারণ করে, তা হ'লে সকল নাম উচ্চারণ করতে 4000 বছর লাগবে।





□
জন্মের সময় মানুষের মাংস পেশীর আর্কার ও শক্তি তার পূর্ণ অবস্থার মাংস পেশীর আকার ও শক্তির চেয়ে 14 গুণ কম।

□
কুকুরের কান খুবই স্পর্শ কাতর এবং সে উচ্চ-ফ্রিকুয়েন্সির স্বরও শুনতে পায় কিন্তু মানুষ শুনতে পায়না।

□
বিশ্বের বৃহত্তম চুম্বকটা সে নিজে কেননা তার গর্ভে স্থিত নিকেল ও লোহা প্রত্যেকটা জিনিসকে আকর্ষণ করে।

□
মানুষের দুটো ছোট মূত্রাধারে রক্ত বিশুদ্ধ করবার জন্য 20 লাখ অতি ক্ষুদ্র চাড়ণী আছে। সে চাড়ণী গুলি প্রতিদিন 50 গ্যালন রক্ত বিশুদ্ধ করে।

□
বিশ্বে সব চেয়ে বেশী জোরে এ্যান্টার্টিকের কমন ওয়েল্থ উপসাগরে ঝড় হয়। সেখানে ঝড়ের গতি প্রতি-ঘন্টা 200 মাইল।

□
সুইজারল্যান্ডে একহাজারের অধিক হ্রদ আছে।

□
সেক্রেটেরী পাখী একটা আস্ত মুর্গীর ডিম গিলে ফেলতে পারে।



□

স্ত্রীলোক সামান্য দুঃখে কাঁদতে শুরু করে কিন্ত পুরুষ তা করেনা। অন্যদিকে হৃদরোগে আক্রান্ত হওয়া পুরুষের সংখ্যা স্ত্রীলোকের তুলনায় অনেক বেশী কারণ পুরুষ নিজের বাহাদুরি দেখাতে গিয়ে সহজে চোখের জল ফেলায়না এবং তার ফলে মনে সকল দুঃখ একত্র হয়ে থাকে।



□

রোমের সম্রাট নিরোর গানের খুব বেশী শখ ছিল এবং নিজের গানের প্রতিভা প্রদর্শন করবার জন্য গানের কার্যক্রমের আয়োজন করতেন। একবার নেপল্স থিয়েটারে তিনি সে-রকম একটা গানের কার্যক্রমের আয়োজন করেছিলেন এবং গান শুরু হওয়ার কিছুক্ষণ পরে ভূমিকম্প হওয়ার জন্য অনেক শ্রোতা প্রেক্ষাগৃহ ছেড়ে বাইরে আসলো, কিন্তু গান চলতে থাকল। দ্বিতীয়বার যখন সে রকম অন্য একটা গানের কার্যক্রম শুরু হলো, শ্রোতারা গান শেষ হওয়ার আগে বেরিয়ে আসতে পারবেনা বলে প্রবেশ পথের দরজা গুলো বন্ধ করে দেওয়া হলো। কিছুক্ষণ পরে যখন একটি মহিলা শ্রোতা প্রসব বেদনায় চীৎকার করে উঠলেন অনেক শ্রোতা বেরিয়ে আসতে চেষ্টা করলো কিন্তু দারোয়ান বাধা দিলো। কিন্ত তাদের মধ্যে তিনটে ধূর্ত লোক বেরিয়ে এলো। একটা লোক মৃত বলে ভান করল এবং অপর দুটো লোক তার মৃত দেহকে কাঁধে তুলে নিয়ে দারোয়ানের অনুমতি নিয়ে বেরিয়ে এলো।

□

পেলিকন পাখীর গলনালী এতো বড়ো যে সেখানে তিন গ্যালন জল এবং ত্রিশ পাউন্ড মাছ-রাখতে পারে।

□

বিশ্বে রাশিয়া মাত্র একটা দেশ যার সীমা ছ'টা দেশের সীমা স্পর্শ করেছে। এই দেশের ক্ষেত্রফল 2 কোটি 24 লাখ বর্গ কিঃ মিঃ।





□

আমেরিকায় 10,000 টা গল্ফ খেলার মাঠ আছে।

□

অন্তরীক্ষ যাত্রীরা অন্তরীক্ষে প্রবেশ ক'রে যখন পৃথিবীর দিকে দেখছিলেন তখন তাঁরা শুধু একটা জিনিস দেখতে পেয়েছিলেন এবং সেটা ছিলো চীনের প্রাচীর।

□

এ্যান বোণী এবং ম্যারী রীড কুখ্যাত স্ত্রী জলদস্যু ছিল।

□

পাকিস্তানের পশ্চিম রেলওয়ের একটা নিয়ম আছে প্রথম শ্রেণীতে কোন মহিলা ট্রেনে রাত্রে ভ্রমণ করলে তার সঙ্গে একটা চাকর অথবা কুকুর থাকতে হবে কিন্তু দুটো থাকতে পারবেনা।

□

বিশ্বের সর্বশ্রেষ্ঠ চিত্র 'মনালিসা' এখন প্যারিসের সংগ্রহালয়ে শোভা বর্দ্ধন করছে। এ চিত্রটির মূল্য এখন 10 কোটি ডলার।

□

আর্চার ফিস অর্থাৎ ধনুর্ধর মাছ নিজের থুথুকে লক্ষ্য রেখে মাছি ধরে।

□

মুষ্টিযোদ্ধা মহম্মদ আলী দুইবার বিশ্ব হেভি ওয়েট চ্যাম্পিয়নশিপ জিতেছিলেন।





□

1885 সালে একটী 24 বছর বয়সের মেয়ে ক্লিপটন সাস্পেনসন ব্রিজ থেকে ঝাপ দিয়ে 76 মিটার নীচে পড়ে গিয়েছিল কিন্তু তার শরীরের কোন জায়গায় আঁচর পর্যন্ত লাগেনি। তার দুটো কারণ ছিল–প্রথম, সে খুব বেশী কাপড় পড়েছিল এবং দ্বিতীয় তার পেটিকোট প্যারাসুটের কাজ করেছিল।

□

সমুদ্রের খুব নীচে জলের চাপ এতো বেশী যে যদি একটা বটল সমুদ্রে ফেলে দেওয়া যায় সে বটলটা তলি পাওয়ার আগেই ভেঙে যাবে।



□

রেনবো টাউট নামের একটা পাখী পাথরের ছোট-ছোট টুকরো দিয়ে তার বাসা তৈরী করে এবং সে টুকরো গুলি সে মুখে রেখে নিয়ে আসে।

□

বীর পুরুষ অ্যালেজেন্ডার এবং জুলিয়াস সীজার দুজনেরই মৃগী রোগ ছিল।

□

আমেরিকায় প্রতি 90 সেকেন্ডে একটা লোক ক্যান্সার রোগে মারা যায়।

□

আইফিল টাওয়ারের উচ্চতা 984 ফুট কিন্তু তাপমানের প্রভাবের জন্য সে উচ্চতার 6 ইঞ্চি কম-বেশী হয়।

□

স্যালফিস জলে ঘোড়ার চেয়ে বেশী জোরে চলতে পারে।





□
প্রথম অলিম্পিক 1896 সালে এথেন্সে হয়েছিল এবং তাতে শুধু 9 টা দেশ অংশ গ্রহণ করেছিল।

□
অষ্ট্রেলিয়ায় একবছরে উৎপন্ন হওয়া ভেড়ার লোম যদি একখানা স্কার্ফ তৈরী করার কাজে লাগানো হয় সে স্কার্ফ্ সারা পৃথিবীকে একশো পাকে বাঁধতে পারবে।

□
পানামা শহরের উত্তর দিকে কয়েক কিঃ মিঃ দূরে পানামা নামের একটা জায়গা আছে যেখানে বর্গ আকারের এক শ্রেণীর গাছ আছে। যখন গাছটা কাটা হয় তার বয়স গাছের ভিতরে থাকা বর্গ আকারের প্রাকৃতিক দাগ গুলি দেখে অনুমান করা হয়।

□
আমেরিকায় সর্বমোট 28,000,000 টা বিড়াল আছে।

□
টামেটোর মূল নাম 'লভ্ এপ্পল' অর্থাৎ প্রেমের আপেল।

□
গ্রীষ্ম প্রধান দেশের জঙ্গলের মধ্যে যেতে হ'লে কোন কোন দেশের লোক একটা কাঁচের পাত্রে অনেকগুলি জোনাকি রেখে তাকে লন্ঠন হিসাবে ব্যবহার করে। কিউবা এবং কতগুলো গ্রীষ্মপ্রধান দেশের মহিলারা তাঁদের পোশাকে সূতো দিয়ে জোনাকি বেঁধে নিয়ে ঘুরে বেড়ায়।





□

1914 সালে 'দা ওয়ার্ল্ড সেট ফ্রি' নামের গ্রন্থে লেখক এইচ জি ওয়েল্‌স এক আনবিক বোমার সম্বন্ধে লিখেছিলেন। তিনি সে অস্ত্রের নামও পরমাণু বোমা দিয়েছিলেন।

□

একজন বৈজ্ঞানিক মৃত্যুর কিছুক্ষণ আগে এবং মৃত্যুর কিছুক্ষণ পরে একজন লোকের শরীরের ওজন নিয়ে সাব্যস্ত করেছিলেন মানুষের আত্মার ওজন 21 গ্রাম।

□

একটা ক্ষতিগ্রস্ত বিমান থেকে একজন রুশ বিমান চালক প্যারাসুট ব্যবহার না করে 21980 ফুট নীচে পড়ে গিয়েছিলেন কিন্তু মারা যান নি। বিমান চালক লেফ্‌টেনেন্ট আই.এম চিসোভ একটা বরাফাবৃত পাহাড়ের উপর পড়েছিলেন এবং তাঁর মেরুদন্ড ভেঙে গিয়েছিল।

□

বাল্যকাল থেকে অন্ধ ও বধির হেলেন কেলরের (1880-1968) ঘ্রান শক্তি এত তীক্ষ্ণ ছিল তাঁর কোন বন্ধু এবং চেনা লোক তার কাছে আসলে তাদের গার গন্ধ থেকে চিনে ফেলতেন।

□

মঙ্গোলের রাজা কুবলই খান 1230 সালে প্রথম হাত-বোমা তৈরী করেছিলেন।



□

একটা সাধারণ পেন্সিল 35 মাইল লম্বা রেখা আঁকতে পারে।

□

অ্যামেজন নদীর জলের আয়তন পৃথিবীর ৪ টা সবচেয়ে বড় নদীর জলের আয়তন একসঙ্গে মিলে যত হয় তার চেয়ে বেশী।

□

দুটা ভিন্ন ভাষার প্রসিদ্ধ সাহিত্যিক উইলিয়াম শেক্সপীয়ের এবং মাইগুল দি সরয়ান্টেসের মৃত্যু একই তারিখ (23 এপ্রিল, 1616 সাল) হয়েছিল কিন্তু একজন অন্যজনকে জানতেন না। আমেরিকার দ্বিতীয় ও তৃতীয় রাষ্ট্রপতি জন এডামস্ এবং টমাস জেফার্সনের মৃত্যু একই দিনে (4 জুলাই, 1812 সাল) হয়েছিল। তাঁদের একজন অন্যজনকে ভালো করে জানতেন। মৃত্যুর একটু আগে এডামস্ বলেছিলেন–'জেফার্সন এখনও জীবিত আছেন.' কিন্তু জেফার্সনের মৃত্যু তার কয়েক ঘন্টার আগে হয়েছিল।

□

প্রথম অন্তর্রাষ্ট্রীয় ক্রিকেট খেলা 1844 সালে আমেরিকা ও ক্যানাডার মধ্যে হয়েছিল।

□

আধা কিলো কার্পাস থেকে 3,300 কিঃ মিঃ লম্বা সূতা কাটতে পারি।





☐

সূর্য যখন দিক্‌চক্রবালের চেয়ে 40 অংশ কম কোন্ (angle) বানায় তখন আকাশে ইন্দ্রধনু আর্বিভাব হয়।

☐

মধ্যমা আঙ্গুলের নখ খুব তাড়াতাড়ি বড় হয় এবং বৃদ্ধ আঙুলের সব চেয়ে আস্তে।

☐

ফিলিপাইন 7.100 দ্বীপপুঞ্জের সমষ্টি। তার ক্ষেত্রফল আমেরিকার এরিজোনা রাজ্যের সমান।

☐

একজন মানুষের দুটো কান অথবা যে কোন দু'জন মানুষের কান একেবারে সমান হয়না। কানের বাইরে চিনবার মতো একরকম চিহ্ন থাকে যেটা আজীবন তেমনই থাকে বদল হয়না। সে চিহ্ন চিনতে হ'লে 'ইয়ের'লজি' নামের বিদ্যা শিখতে হয় যার বিকাশ আঙুলের ছাপের দ্বারা হয়।





□

ইংরাজীতে দালানকে 'বাংলো' বলে। বাংলো শব্দটা বাংলা ভাষার 'বাংলা' শব্দের অপভ্রংশ।

□

ইংরাজী ভাষার 'e' অক্ষরটাকে সব চেয়ে বেশী প্রয়োগ করা হয় এবং 'q' অক্ষরটা সব চেয়ে কম।

□

ইংরাজী ভাষার 'set' শব্দটার অর্থ সব চেয়ে বেশী। শব্দটার বিশেষ্য হিসাবে 58, ক্রিয়া হিসাবে 126 এবং বিশেষণ হিসাবে 10 টা বিভিন্ন অর্থ আছে।





□

বিশ্বের সব চেয়ে উঁচু জলপ্রপাতটার নাম হলো এ্যাঞ্জেল জলপ্রপাত। এ জলপ্রপাতটা ভেনেজুয়েলায় অবস্থিত এবং তার জল 900 মিটার উপর থেকে পড়ে।

□

দক্ষিণ-পশ্চিম এশিয়ায় উৎপন্ন বাঁশ 24 ঘন্টার মধ্যে এক মিটার বৃদ্ধি হয়।

□

দ্বিতীয় মহাসমরে জোসেফ ষ্ট্যালিনের ছেলে জ্যাকোব জার্মানের যুদ্ধবন্দী হয়েছিল। ষ্ট্যালিন যুদ্ধ-বন্দীর বিনিময়ের প্রস্তাব করেছিলেন কিন্ত সে প্রস্তাব অগ্রাহ্য হয়েছিল এবং তার ফলে জার্মানি-জেলে তাঁর ছেলের মৃত্যু হয়েছিল।

□

একটা সাধারণ মৌ-মাছিকে তার মৌচাকটা ভরাবার জন্য প্রায় 1500 ফুলের রস চুষতে হয়। ভালো মৌসুমে প্রতিদিন একটা মৌচাকে প্রায় এক কিলো মধু জমা হয় এবং তার জন্য একটা মৌমাছিকে 50 লাখ বার আনা-গোনা করতে হয়।



□

শত্রুর আক্রমনের সময় খরগোশ এক লাফে 10 ফুট যেতে পারে এবং প্রতিঘন্টা 18 মাইল দৌড়াতে পারে।

□

বিশ্বে 14 লাখ জীব-জন্তুর মধ্যে এখন 5 লাখ আমাদের জানা-শোনার মধ্যে আছে।

□

গভীর সাগরে থাকা এ্যাঙ্গলস্ মাছের মুখে উজ্জ্বল একটা জিনিস আছে যে ছোট মাছ আকর্ষণ করে এবং ছোট মাছগুলি তার কাছে যাওয়ার সঙ্গে সঙ্গে সে তাদের খেয়ে ফেলে।

□

ক্রিকেট নামের একটা কীট 14 সেকেন্ডে যতবার সিঁ সিঁ আওয়াজ করে যদি তার সঙ্গে 40 যোগ করা যায় ফারেনহাইটের হারে সঠিক তাপমান জানা যাবে।

□

তোতলা ছেলের সংখ্যা তোতলা মেয়ের চেয়ে 4 থেকে 6 গুণ বেশী।

□

রেডক্রসের পতাকার নক্সা সুইজারল্যান্ডের পতাকার মতো কিন্তু রঙের ক্রমটা উল্টা।

□

এক রাত্রে একটা পেঁচা মানুষের চেয়ে 100 গুন বেশী দেখতে পারে।

□

মানুষের মাথার ভেতরে 22 টা হাড় আছে এবং একটা ছাড়া অবশিষ্ট 21 টা হাড় একটার সঙ্গে অন্যটা সংলগ্ন। যেটা হাড়ের সঙ্গে অন্য হাড়গুলির কোন সম্বন্ধ নেই তার সাহায্যে আমরা কথা বলি, হাঁসি এবং খাই।



□

ফেডারেল পলিটেকনিক, জুরিকের প্রবেশিকা পরীক্ষায় অসফল হওয়া পরীক্ষার্থীদের মধ্যে এ্যালবার্ট আইনষ্টাইনও ছিলেন।

□

আজ পর্যন্ত অস্ত্রোপচার করা সবচেয়ে বৃদ্ধ বয়সের রোগীর নাম ছিল টেক্সাসের হাউষ্টন শহরের বাসিন্দা হেনরী ব্র্যাট। অস্ত্রোপচারের সময় তার বয়স ছিল। 111 বছর 105 দিন। তাঁর জন্ম 25 জুলাই, 1849 সালে এবং মৃত্যু 10 ফেব্রুয়ারী 1961 সালে হয়েছিল এবং 7 নভেম্বর, 1960 সালে তাঁর অপারেশন হয়েছিল

□

সাদা রঙের গন্ডারের কায় সবচেয়ে বৃহৎ। এই বিলুপ্ত প্রায় গন্ডারের ওজন সাড়ে তিন টন এবং শরীরের দৈর্ঘ্য 5 ফুট।

□

মাকড়সা তার জাল বুনতে যে-রেশম প্রয়োগ করে সে রেশমের সূতা ইস্পাতের সূতার চেয়ে বেশী মজবুত।





□

অস্ট্রেলিয়ায় অবস্থিত এ্যাল্ম নামের একটা সরোবরে একটা ছোট দ্বীপ আছে। দ্বীপটা সরোবরের এক কিনারা থেকে অন্য কিনারা পর্যন্ত সাঁতার কাটতে থাকে।

□

প্রথমবার রাষ্ট্রপতি নির্বাচনের পূর্বে আব্রাহাম লিঙকণ একটা স্বপ্ন দেখেছিলেন। স্বপ্নে তিনি একটা বড় আয়নার সামনে দাঁড়িয়ে আছেন এবং আয়নাতে তাঁর দুটা ছবি দেখতে পেয়েছেন; একটা ছবি অন্য ছবির চেয়ে বেশী হলুদে। যখন তিনি সে কথাটা তার পত্নীকে বললেন তিনি স্বপ্নটার অর্থ এ-ভাবে ব্যাখা করলেন যে যখন তাঁর স্বামী দ্বিতীয় বার রাষ্ট্রপতি নির্বাচিত হবেন তিনি রাষ্ট্রপতির পূর্ণ-কাল সমাপ্ত করতে পারবেন না।

□

আমেরিকায় কন্সাসের কোফিভিল নামের একটা জায়গায় 1970 সালের 3 ডিসেম্বর শিলাবৃষ্টিতে আজ পর্যন্ত সবচেয়ে বড় শিল পড়েছিল যার ওজন 1.61 পাউন্ড (758 গ্রাম) ছিল। সে শিলের ব্যাস সাড়ে সাত ইঞ্চি এবং পরিধি সাড়ে সতেরো ইঞ্চি ছিল। মাটিতে পড়ার সঙ্গে সঙ্গে তাকে একটি ছেলের হাতে তুলে তার মাপ নেওয়া হয়েছিল। মাটিতে পড়ার সময় তার ব্যাস নিশ্চয় আট ইঞ্চি ছিল।

□

মস্তিষ্কের প্রখরতার জন্য মানুষ সব চেয়ে শ্রেষ্ঠ প্রাণী। সে বাঘের মতো দৌড়তে পারে না এবং হাতীর সমান তার শক্তিও নেই কিন্তু সে দুটো কাজ যন্ত্রের সাহায্যে করতে পারে। কিন্তু সে কোন যন্ত্র আবিস্কার করতে পারেনা যার সাহায্যে ঘ্রান শক্তিতে কুকুরের ঘ্রান শক্তির সমান হবে। কুকুরের ঘ্রান শক্তি মানুষের চেয়ে 40 থেকে 400 গুণ বেশী।



❑

ভারতের গ্রামে শতকরা 34 এবং শহরে শতকরা 44 টা পরিবার একটা কামরার বাসায় বাস করে। দেশের চারটা মহানগরের ক্ষেত্রে শতকরা 67 টা পরিবার। কলকাতায় শতকরা 79 টা লোক একটা কামরার বাসায় থাকে। ফুট পাথ এবং রাস্তায় বাস করা লোক গুলিকে এই জরীপের সঙ্গে সামিল করা হয়নি।

❑

আমেরিকায় চার হাজার কোটি ডলার মূল্যের অশ্লীল বইর ব্যবসা চলে।



❑

জ্যোতিষ শাস্ত্রের অনুমান সূর্যের চারদিকে 10 কোটি ধূমকেতু ঘুরে বেড়ায়।

❑

বিশ্বে 2000 রকমের বাদুড় আছে যে সব কীট-পতঙ্গ ভক্ষণ করে।

❑

মানুষের মুখে শরীরের অন্য রন্ধ্রের চেয়ে অধিক জীবাণু থাকে।



☐

হাতীর শুঁড়ে 40,000 পেশী আছে কিন্তু একটাও হাড় নেই। সে শুঁড়ের মধ্যে দুই গ্যালন পর্যন্ত জল রাখতে পারে।

☐

হিম-স্খলনের গতি মাটির উপর প্রতি ঘন্টা আশী কিঃ মিঃ পর্যন্ত পৌছয় এবং তার পর বরফ বাতাসের সঙ্গে সঙ্গে উড়তে শুরু করে। যখন বরফ গর্তে পড়তে শুরু করে তখন তার গতি বৃদ্ধি হয়।

☐

বিষুব রেখার যে কোন বিন্দুতে পৃথিবীর ঘূর্ণনের গতি গড়ে প্রতিঘন্টা 29 কিঃ মিঃ হয়।

☐

দৈত্যাকায় স্কিডের দৈর্ঘ্য 15 মিটারের অধিক। এই জলজন্তুর দুটো চোখ এত বড় যে কোন জীবিত প্রাণীর এমন বড় চোখ নেই। যদি মাপ করা যায় এর চোখ 38 সেঃ মিঃ লম্বা হবে।

☐

স্ত্রী গন্ডার 560 দিন পর্যন্ত গর্ভ ধারণ করে।



□

দুই বর্গ মিটার জায়গায় বিস্তারিত শরীরের ছাল মানুষের শরীরের জন্য খুবই উপযোগী। শরীরের তরল পদার্থকে শরীরে রাখা এবং অপ্রয়োজনীয় জিনিস গুলি শরীর থেকে বার করা, শরীরের তাপমান ও রক্ত চাপ নিয়মিত করে রাখা ইত্যাদি অতি প্রয়োজনীয় কাজ গুলি ছাল সম্পাদন করে। ছাল শরীরের সুরক্ষার প্রথম আবরণ এবং স্পর্শ বোধ ও যৌন–আকর্ষণের স্রোত। স্পর্শ সুখ থেকে আরম্ভ হওয়া প্রেমের জন্য ছাল সম্পূর্ণ দায়িত্ব গ্রহণ করে।

□

অনুমানে ভুল হবেনা জগতের 20 কোটি মানুষের বাঁ হাত বেশী সক্রিয়।

□

বিশ্বে প্রতি সেকেন্ডে 4 টা শিশুর জন্ম হয়।

□

একজন মানুষের 70 বছরের জীবনে তার হৃদয় দুহাজার দুশ পঞ্চাশ বার ঢিপ ঢিপ করে।

□

সব চেয়ে আগে পারমানবিক ডুবো-জাহাজ 'নোটিলস্' 1954 সালে সমুদ্রে প্রবেশ করেছিল।



□

ক্যাঙ্গারুর নবজাত শিশুর আকার মাত্র 2.5 সেঃ মিটার।



□

ষ্টার ফিস্ নামের এক প্রকার মাছের প্রত্যেকটা বাহুর আগভাগে একটা চোখ থাকে।

□

শরীরের সব চেয়ে বড়ো গ্রন্হি যকৃত। যকৃত বিষকে নিরাপদ করে, হজমে সহায়তা করে এবং খাদ্য সংগ্রহণ করে।

□

আমেরিকায় 14 বছর পর্য্যন্ত মদ্য-বন্দী ছিল এবং সে জন্য গুন্ডাদের সংঘর্ষে 7000 লোক মারা গিয়েছিল।

□

পাখী 8,848 মিটার উঁচুতে উড়তে পারে অর্থাৎ তার উড়ণের উচ্চতা এভারেষ্টের উচ্চতার সমান।

□

আমেরিকার 'লাইব্রেরী অফ কংগ্রেসে' 7 কোটি 30 লাখ বই আছে। যদি বইর আলমারি গুলিকে একটার পরে একটা করে রাখা যায় পঙ্ক্তিটা 350 মাইল লম্বা হবে,



□

1957 সালের 3 নভেম্বর রাশিয়ার বৈজ্ঞানিকরা লাইকা নামের একটী কুক্কুরীকে বিশ্বের প্রথম মহাকাশযাত্রী হিসাবে মহাকাশে পাঠিয়েছিলেন।

□

মর্মর নামের একটা পাখী এক সেকেন্ডে 90 বার অর্থাৎ এক মিনিটে 5400 বার পাখা ফড় ফড় করে।



□

উদবিড়াল যখন দৌড়াদৌড়ি করে জল এক টুকুও নড়চড় করেনা।



□

'O' গ্রুপের রক্ত যে কোন অন্য গ্রুপের রক্তের সংগে মিলে যায় এবং রোগী সম্পূর্ণ নিরাপদ থাকে। এজন্য 'O' গ্রুপের লোককে 'বিশ্বজনীন দাতা' বলে অভিহিত করা হয়।

□

সাউদী আরবের ক্ষেত্রফল ৪,30,000 বর্গ মাইল কিন্তু সে দেশে একটী নদীও নেই।

□

জুলিয়াস সীজারের সময় পৃথিবীর লোকসংখ্যা ছিল 15 কোটি। গত দুবছরে পৃথিবীর লোকসংখ্যা 15 কোটি বৃদ্ধি হয়েছে।

□

পূর্ণিমাতে চন্দ্রগ্রহণ হয় এবং এক বছরে সর্বাধিক তিনটা চন্দ্রগ্রহণ হয়।

□

জগতে নেদারল্যান্ড বাসীর আয়ুর গড় সবচেয়ে বেশী। সেখানে পুরুষ ও মহিলার আয়ু গড়ে 75.3 বছর। তার তুলনায় আফ্রিকার আংগোলন বাসীদের আয়ুর গড় মাত্র 38.5 বছর।

□

ইউরোপে জলহস্তীর সর্ব্বাধিক রপ্তানি হাংগেরী থেকে হয়।



□

কতগুলো জীব-জন্তু বিপদের পূর্বাভাস অনেক ক্ষণ আগে জানতে পারে। উদাহরণ স্বরূপ-জেলীফিস তুফান আসার 10 থেকে 15 ঘন্টা আগে জানতে পারে এবং কিনারা ছেড়ে সাগরের গভীর তলে চলে যায়। জাপানীরা এরকম মাছ বাড়িতে পোষে এবং সে মাছগুলো ভূমিকম্প আসার কয়েক ঘন্টার আগে থেকে অস্থির হয়ে ছটফট করে। গভীর জলের মাছ কোন প্রাকৃতিক দুর্যোগের পূর্বাভাস পাওয়ার সঙ্গে সঙ্গে সাগরের অনেক নীচে চলে যায়।

□

এক টন ইউরেনিয়াম থেকে যত পরিমানের বিদ্যুতশক্তি পাওয়া যায় সে পরিমানের বিদ্যুতশক্তি 30,000 টন কয়লা থেকে পাওয়া যায়।

□

ভেকের জিভ মুখ থেকে কয়েক ইঞ্চি বেরিয়ে আসে এবং সেজন্য শিকার ধরতে তার পক্ষে সহজ হয়।





□

মাছের হৃদয়ে দুটো কুঠরি থাকে।

□

পৃথিবীর সবচেয়ে উচুঁ জলপ্রপাতটার নাম হলো ভেনেজুয়েলার এ্যাঞ্জেল জলপ্রপাত। তার উচ্চতা শিকাগো শহরের সবচেয়ে উঁচু ইমারত সিয়র্স টাওয়ারের উচ্চতার দ্বিগুণ হবে।

□

1605 থেকে 1627 সাল পর্যন্ত ভারতে জাহাংগীর মোগল সম্রাট ছিলেন। তাঁর অন্তঃপুরে 300 পত্নী 5000 উপপত্নী এবং 1000 কম বয়সের ছেলে ছিল যাদেরকে তিনি তাঁর বিভিন্ন ধরণের মনোরঞ্জনের জন্য রেখেছিলেন। মহলের বাইরে সম্রাটের 12000 হাতী, 10,000 ষাঁড়, 2000 উট, 3000 হরিণ, 4000 কুকুর, 100 পোষা-বাঘ, 500 মোষ, এবং 10,000 বার্তাবাহক পায়রা ছিল।

□

যে সময় একটা মহাকাশ ক্যাপসুল পৃথিবীর আবহাওয়াতে প্রবেশ করে সে সময় ক্যাপসুলের উত্তাপ সূর্য্যের উত্তাপের সমান অর্থাৎ 6.000°C হয়।

□

সূর্য্য ছাড়া পৃথিবীর সব চেয়ে নিকট তারা এ্যাল্ফা সেন্টরী–যার দূরত্ব পৃথিবী থেকে 4.4 সৌর বছর। সূর্য্য পৃথিবী থেকে মাত্র 8 সৌর মিনিট দূরে আছে।



□

অষ্ট্রেলিয়ার সিডনী শহরে একটী স্ত্রী মাত্র 56 দিনের ব্যবধানে দুটো সন্তানের জন্ম দিয়েছিল। তার প্রথম সন্তান 1956 সালের 16 ডিসেম্বর এবং দ্বিতীয় সন্তান 1957 সালের 10 ফেব্রুয়ারী জন্ম হয়েছিল।

□

চুষণ মাছ র‍্যামোরা প্রকৃতির একটা আশ্চর্য্য প্রাণী। তার একটা পাখার আগে একটা চুষণ পা আছে। যখন কোন বড় মাছ, কচ্ছপ অথবা হাঙগর তার কাছ দিয়ে যায় তখন একটা আশা নিয়ে তাকে জাপটিয়ে ধরে হয়ত সেও তাদের খাদ্যের কিছুটা অংশ পেতে পারে।



□

গর্ভের ভেতরে দেখতে ডিমের মতো ভ্রূণের আকার একটা পিনের আগ ভাগের সমান।

□

আমেরিকার ওইষ্টর নামের একটা মাছ প্রতি বছর 50 কোটি ডিম দেয় কিন্তু তার সব পোনা বড় হওয়ার আগেই মারা যায়।

□

ইংল্যান্ডে মানুষ বাস করা এমন কোন জায়গা নেই যার দূরত্ব সাগর থেকে 75 মাইলের বেশী।



□

কলা খাওয়ার রেকর্ড কালিফোর্নিয়া নিবাসী একজন ডাক্তার স্থাপন করেছিলেন। তিনি দু'মিনিটে 17 টা কলা খেয়েছিলেন।

□

শ্বাস নিয়ে আমরা শরীরে ভিতরে যে পরিমানের অক্সিজেন পাঠায় তার পাঁচ ভাগের এক ভাগ মস্তিষ্কের প্রাণী কোষ প্রয়োগ করে।

□

আপনার জন্মদিনটা শুধু আপনারই জন্মদিন নয় সেদিনটা পৃথিবীর এক কোটির বেশী লোকেরও জন্মদিন।

□

একজন মানুষের মাথায় গড়ে 100,000 চুল থাকে।





□

মানুষের কেবল 3 পাউন্ড ওজনের মস্তিষ্কে সংসারের সবচেয়ে জটিল এবং সু-ব্যবস্থিত পদার্থ মজুত থাকে।

□

প্রকৃতত: নিম্নতম সম্ভাবিত তাপমান–273.15°C অর্থাৎ পূর্ণ শূন্য।

□

উটের শরীরে পিত্তাশয় (গল ব্লাডার) থাকেনা।

□

পৃথিবীর সবচেয়ে ছোট স্বাধীন দেশটা হলো ভ্যাটিকাণ সিটি।

□

আজ পর্যন্ত আলো উৎপাদনের ক্ষেত্রে জোনাকির আলো সবচেয়ে সস্তা ও সহজ।

□

মানুষের দাঁতের মাড়ি 279 কিলো গ্রামের অধিক বল সহ্য করতে পারে।





□

পৃথিবী প্রায় 460 কোটি বছর পুরোনো।

□

আমরা যখন নিদ্রামগ্ন থাকি তখন আমাদের শরীরের ওজন 11 আউন্স কম হয়।

□

আকাশ থেকে নীচে আসা ধূলো, উল্কার টুকরো, প্রজ্বলিত ইন্ধনের অবশেষ এবং সাগরের উচ্ছল জল থেকে তৈরী লবণের জন্য পৃথিবীর ভার প্রতি বছরে 100,000 পাউন্ড বেড়ে যায়।

□

উত্তর আফ্রিকায় জঙ্গলে থাকা এক জাতীয় খেঁকশিয়ালের কান খুবই বড় এবং সেজন্য তারা অত্যন্ত গরম সহ্য করতে পারে।






□
কানাডায় 1900 কিঃ মিঃ লম্বা একটা রাস্তা আছে।

□
বছরে দু'দিন—21 মার্চ ও 22 সেপ্টেম্বর পৃথিবীর প্রত্যেকটা জায়গায় দিন ও রাতের দৈর্ঘ্য সমান। সে দুটো দিন সূর্য্য সে-স্থানে বিষুব রেখার ঠিক উপরে থাকে, ঠিক পূর্বে উদয় হয় এবং ঠিক পশ্চিমে অস্ত যায়। দিন ও রাত্রের এই সমানতাকে 'ইকুইনোক্সিস' বলে।

□
পৃথিবীর সবচেয়ে বিশালকায় প্রাণী হলো সালফার তিমি মাছ যার দৈর্ঘ্য 150 ফুট এবং শরীরের বেষ্টন 30 ফুট।

□
1226 সালে সেন্ট ফ্রান্সিসের মৃত্যুর পর তাঁর অনুগামীরা নির্ধন জীবন যাপন করাটা ধর্ম-সংগত ব'লে প্রচার করার জন্য তাদেরকে আগুনে জ্বালিয়ে মেরে ফেলেছিল। গীর্জার কর্ত্তারা নির্ধন জীবনের বিরোধী ছিলেন কেননা সে-সময় ইউরোপে গীর্জার সংগে যুক্ত থাকা সব লোক ধনবান ছিলেন এবং তাঁরা নির্ধন জীবন যাপন করার কথা কল্পনাও করছিলেন না।





□

যদি একটা বড় পাইপ তৈরী করা যায় যার ব্যাস 120.7 কিঃ মিঃ এবং উচ্চতা 112.651 কিঃ মিঃ (পৃথিবী থেকে চন্দ্রের দূরত্বের এক-তৃতীয়াংশ) হয় সে পাইপে পৃথিবীর সব সাগরের জল ভরতে পারা যাবে।

□

1916 সালে পেত্রোগ্রাডে (লেনিন গ্রাড) রাসপুটিনকে হত্যা করা হয়েছিল। তাঁর হত্যাকারীরা প্রথম তাকে কে'ক ও মদে বিষ (সাইনাইড) মিশিয়ে খেতে দিয়েছিল কিন্তু রাসপুটিনের শরীরে তার কোন প্রতিক্রিয়া হয়নি। তারপর হত্যাকারীদের নেতা প্রিন্স ফেলিক্স তাকে গুলি করে এবং লাঠি দিয়ে মাথায় প্রহার করে। শেষে তাকে নদীতে ফেলে দেয়। নদী থেকে তার মৃত দেহটা বার করে যখন পরীক্ষা করা হ'লো ডাক্তার বললেন জলে ডোবার জন্য তাঁর মৃত্যু হয়েছিল।

□

1963 সালে ইংলন্ডের টেনিস খেলোয়াড় মাইক সেংস্টারের সার্ভিসের বলের গতি প্রতি ঘন্টা 247.8 কিঃ মিঃ ছিল।

□

1671 সালে লাহোরে নির্মিত বাদশাহী মসজিদ বিশ্বের সবচেয়ে বৃহৎ মসজিদ যেখানে 1 000,000 লোক নমাজ পড়তে পারে।

□

স্ফিংস মূর্ত্তি কেবল একটা পাথর কেটে নির্মাণ করেছিল।

□

একবারের খাদ্য সম্পূর্ণভাবে হজম করতে শরীরের প্রায় 48 ঘন্টা লাগে।





□

26 বর্ষীয়া ভেলেন্টিনা টেরেস্কোভা প্রথম মহিলা মহাকাশযাত্রী ছিলেন।

□

গত 60 বছরের মধ্যে সিকাগো চহরে 1,000 হত্যাকান্ড হয়েছিল কিন্তু মোকর্দ্দমায় কেবল 13 টা অপরাধীকে শাস্তি দেওয়া হয়েছিল।

□

পুরোনো তোপে বারুদ ভরাতে এতো বেশী সময় লাগে যে একজন বিচক্ষণ ধনুর্ধরের তীর তোপের তুলনায় 12 গুণ বেশী ক্ষিপ্র।

□

তাঁর 78 বর্ষের জীবনে বিখ্যাত চিত্রশিল্পী পিকাসো 13,500 চিত্র, 100,000 অংকণ, 34,000 পুস্তক চিত্র অংকণ করেছিলেন। এখন তাঁর সম্পূর্ণ চিত্রের মূল্য 690,000,000 ডলার হবে।

□

যদি পৃথিবীর সকল সাগর শুকিয়ে যায় সাগরে যে পরিমানের লবণ পাওয়া যাবে সে লবণ দিয়ে বিষুব রেখার চারও দিকে একটা এক মাইল মোটা এবং 180 মাইল উঁচু দেওয়াল তৈরী করবার জন্য পর্যাপ্ত হবে।



□

ক্যালশিয়াম কার্বোনেট থেকে নির্মিত খড়ির গুঁড়া এক শতাব্দীর আগে জীবিত ছোট-ছোট সামুদ্রিক জীবের খোল থেকে তৈরী করা হয়েছিল। ব্ল্যাক বোর্ডে লিখবার জন্য প্রয়োগ করা খড়ি সে গুঁড়া থেকে তৈরী।



□

আমেরিকায় প্রতি মিনিট 12 টা মোটর গাড়ী তৈরী হয়।

□

এই শতাব্দীর প্রথম ভাগে ভারতের জংগলে 40,000 বাঘ ছিল। এখন তার সংখ্যা দুই হাজার।

□

1898 সালে 6 মার্চ সুইজারল্যান্ডের গ্র্যায়রনিক্স শহরে সব চেয়ে বেশী গতিতে বরফ স্খলন হয়েছিল। একটা দালানের উপর $44^0$ তে ঝুলে থাকা বরফ প্রতি ঘন্টা 214 মাইল (349 কিঃ মিঃ) গতিতে 4.3 মাইলের দূরত্ব (6.9 কিঃ মিঃ)। 1 মিনিট 12 সেকেন্ডে শেষ করেছিল। একমাইল চওড়া একটা উপত্যকা অতিক্রম করার পর বরফ-স্খলন বিপরীত দিকের একটা দালানের কাছে গেলো এবং তার পর আবার উপত্যকার দিকে ফিরে আসলো। বরফের ধূলো 7 মিনিটের পরে জমিনে জমাট বাঁধলো।

□

যদি সোনামাছকে অনেক সময় পর্যন্ত একটা অন্ধকার কুঠরিতে রাখা হয় তার রঙ সাদা হয়ে যাবে।





□

মস্তিষ্কের বাঁ অংশ শরীরের ডান অংশকে এবং মস্তিষ্কের ডান অংশ শরীরের বাঁ অংশে কে নিয়ন্ত্রণ করে।

□

জীবিত পাখীদের মধ্যে উটপাখী সবচেয়ে বড় পাখী। সে আট ফুট উঁচু এবং তার ওজন 300 পাউন্ড।

□

দেশান্তরের প্রত্যেক অংশের উপর 4 মিনিটের তফাৎ।

□

শুষ্ক বায়ুর চেয়ে আর্দ্র বায়ুতে উষ্মা অনেক দেরী পর্যন্ত পরিলক্ষিত হয়। তার কারণ গ্রীষ্ম প্রধান দেশে রাত্রে গরম এবং মরুভূমিতে রাত্রে ঠান্ডা হয়।

□

ক্যাংগারু প্রতি ঘন্টা 41 কিলো মিটার যেতে পারে।

□

সমুদ্র-ডাঁশ নামের একটা জেলীমাছ তার বিষের দ্বারা একজন লোককে 20 মিনিটের মধ্যে মৃত্যুর দুয়ারে পাঠাতে পারে।

□

জগতে একটা ফরাসী ট্যাংকার সবচেয়ে বড়ো জাহাজ। জাহাজটা 415 মিটার লম্বা অর্থাৎ সিডনী বন্দর পুলের সমান।



☐
বিঠোফেন তাঁর জীবনের অধিকাংশ কাল আধা বধির ছিলেন। যে-সময় তিনি তার শ্রেষ্ঠতম সংগীত রচনা 'নবম সিম্ফনী' রচনা করেছিলেন তখন তিনি সম্পূর্ণ বধির ছিলেন।



☐
পতঙ্গ কিছু খেতে পারেনা কেননা তার মুখও নেই এবং পেটও নেই।

☐
বিয়ের ব্যাপারে শ্যাম দেশের রাজা মোগলের রেকর্ড ভংগ করেছিলেন। তিনি 9000 বার বিয়ে করেছিলেন এবং সব পত্নীকে শেষ পর্যন্ত তাঁর অন্তঃপুরে রেখেছিলেন।

☐
সাউদী আরব স্কটল্যান্ডের চেয়ে বেশী শুকনো। সে মরু-দেশ আফ্রিকা থেকে উট আমদানি করে।

☐
যদিও পেঁচা নিজের চোখ ঘোরাতে পারেনা, তার শরীরটা নিশ্চল রেখে মাথাটা পেছনে ঘুরিয়ে দেখতে পারে।

☐
বিশ্বের সবচেয়ে কম মূল্যের মুদ্রা হংকঙের এক সেন্টের নোটটা। এক পাউন্ডে 1200 টা নোট পাওয়া যায়।



☐
ক্যানাডা আর আমেরিকার 3987 মাইল লম্বা সীমায় একটাও সিপাহী পাহরা দেয়না।

☐
আরসুলার মাথাটা কাটার পরেও সে কয়েক সপ্তাহ জীবিত থাকে।



□
সূর্যের ওজন পৃথিবীর ওজনের চেয়ে 330,000 গুণ বেশী।

□
-40°C এবং 40°F এর মধ্যে কোন তফাত নেই।

□
1919 সালের 14 আগষ্ট ফ্রান্সের কেমোনিক্স নামের একটা স্থানে একটা হিমবাহ থেকে 10 লাখ টন ওজনের বরফের টুকরাগুলি এসে একটা বিরাট পাথরে ঠক্কর লেগে থেমে গিয়েছিলো এবং সেখান থেকে একটা নদী বার হয়েছিল। নদীটা 2500 ফুট লম্বা, 70 ফুট চওড়া এবং 60 ফুট গভীর (760 x 21 x 18 মিটার) ছিল। সে নদীতে ডুবে ন'জন পর্যটক মারা গিয়েছিলেন।

□
সিওর্য়স টাওয়ারে বিশ্বের সবচেয়ে অধিক গতির লিফ্‌ট লাগানো আছে সে লিফ্‌টটার 103 তলার টাওয়ারটার নীচের তলা থেকে সবচেয়ে উপরের তলায় যেতে 45 সেকেন্ড লাগে।

□
25 ওয়াটের তিনটা বাল্বের সামূহিক আলো একটা 75 ওয়াটের বাল্বের আলোর চেয়ে কম।





□
জগতের সবচেয়ে বিশাল অট্টালিকাটা হলো চীনের শাহী-অট্টালিকা যেটা বেজিংগের মাঝখানে 178 একর ভূমিতে অবস্থিত।

□
জগতের সবচেয়ে লম্বা সুরংগটা লন্ডন মোর্ডন এবং ইষ্ট-ফিংচলের মাঝখানে আছে। সুরংগটার দৈর্ঘ্য17 মাইল 528 গজ।

□
পৃথিবীর শতকরা 70 ভাগ সাগর।

□
উত্তর ভূমন্ডলে বছরের সবচেয়ে লম্বা দিনটা 21 জুন এবং সবচেয়ে ছোট দিনটা 21 ডিসেম্বর।

□
গৃহ-নির্মাণ সামগ্রীকে আরও বেশী শক্তিশালী করতে হ'লে সিমেন্টের সংগে চিনি মিলাতে হয়।

□
সারা বিশ্বে এক ঘন্টায় 180 টা চিকিৎসা সম্বন্ধীয় পত্রিকা প্রকাশিত হয়।

□
ইংরাজী বর্ণমালার 26 টা অক্ষরকে 620,448, 401,733,239,439,369,000 বার স্থান বদল করতে পারি।

□
মানুষের চোখ 17,000 টা আলাদা আলাদা রঙ চিনতে পারে।







□

এক কিলো জামরুলে যে পরিমাণের চিনি থাকবে এক কিলো নেবুতে তার চেয়ে বেশী থাকবে।

□

মানুষের হৃদয়ের বাঁ প্রকোষ্ঠ হৃদয়ের শতকরা 85 ভাগ কাজ সম্পাদন করে। সেজন্য প্রায় হৃদয়ের বাঁ দিকটা খুব বেশী ক্ষতিগ্রস্ত হয়ে থাকে।

□

যদিও মানুষের শরীরের তাপ 98.4° F, কোন রোগের দ্বারা আক্রান্ত হ'লে–বিশেষ করে গায় 'লু' লাগলে তাপ 115°F পর্যন্ত বৃদ্ধি হ'তে পারে।

□

পেংগুইন এ্যান্টর্টিক সাগরের 870 ফুট নীচে গিয়ে 18 মিনিট পর্যন্ত জলের ভেতর থাকতে পারে।

□

মাত্র শতকরা 28 ভাগ সূর্যগ্রহণে সর্বগ্রাস সূর্যগ্রহণ পরিলক্ষিত হয়।



□

আজ পর্যন্ত আকাশে চমকানো বিদ্যুতের রেখার দৈর্ঘ্য 32 কিঃ মিঃ পর্যন্ত মাপ করা হয়েছে।

□

পৃথিবীর আবহাওয়ায় সবচেয়ে বেশী হাইড্রোজেন এবং হিলিয়াম গ্যাস থাকে।





□
পৃথিবীর উপরে যে কোন ক্ষণে 1800 টা জায়গায় বিদ্যুত এবং ধূলা-ঝড়ের সঙ্গে বৃষ্টি হয়। সেজন্য পৃথিবীতে আকাশে প্রত্যেক সেকেন্ডে একশো বার বিদ্যুত পরিলক্ষিত হয়।

□
মাত্র 56 দিনের মধ্যে রেশমের পোকা নিজের ওজনের চেয়ে 86,000 গুণ খাদ্য খেয়ে ফেলে।

□
কলম্বিয়ার ভিনেগর নদীতে এতো বেশী পরিমানের গন্ধক এবং লবণের অম্ল আছে যে সেখানে মাছ বেঁচে থাকতে পারেনা।

□
সাউদী আরাবীয়ার শাহীর পরিবারে এ-সময় 5000 রাজকুমার এবং 5000 রাজকুমারী আছে। 1932 থেকে *1953* সাল অর্থাৎ তাঁর মৃত্যু পর্যন্ত রাজা সুলতান আবদুল আজিজ ইবন সাউদের অন্তঃপুরে 300 পত্নী ছিল।

□
হনলুলুর কাছে এমন একটা জলপ্রপাত আছে যার জল উপরের দিকে প্রবাহিত হয়।



□

লাল, হলদে এবং নীল রঙ্কে প্রাথমিক রঙ বলা হয় কেননা এ রঙগুলো অন্য রঙের সংগে মিশ্রণ করলে অন্য একটা নূতন রঙ্ পাওয়া যায়না। কিন্তু এ তিনটে রঙের দুটো মিশ্রণ করলে একটা নূতন রঙ পাওয়া যায়। (যেমন–লাল + হলুদ = কমলা, লাল + **নীল** = বেগুনে, হলুদ + নীল = সবুজ)। **কিছু মধ্যবর্ত্তী** রঙও আছে যে রঙটা একটা **প্রাথমিক এবং দ্বিতীয়** রঙ মিশ্রণ করলে পাওয়া যায়। **মোট** 6 টা মধ্যবর্ত্তী রঙ আছে।

□

দিনের আলোয় দুধ দুই ঘন্টা ধরে রাখলে ভিটামিন বি'র এক তৃতীয়াংশ থেকে আধা অংশ নষ্ট হয়ে যায়।

□

স্পার্টাকাসের নেতৃত্বে শুরু হওয়া গ্ল্যাডিয়েটরদের বিদ্রোহ দমন করার পর খৃঃ পূঃ 71 আবার 6000 দাস যোদ্ধাকে গ্রেপ্তার ক'রে রোমের প্রধান মার্গ এপ্পিয়নের ধারে স্তম্ভের উপর তাদের মৃতদেহগুলি ঝুলিয়ে রাখা হয়েছিল।





□
রেশমের পোকা আসলে কীট নয়, সে এক রকমের অনপকারী পোকা।

□
রাশিয়ার অত্যাচারী জার ইভান ক্রোধের বশবর্ত্তী হয়ে নিজের ছেলেকে হত্যা করিয়েছিল।

□

$$11^2 = 121$$
$$111^2 = 12321$$
$$1111^2 = 1234321$$
$$11111^2 = 123454321$$

□
শরীরকে ধীরে-ধীরে নড়চড় করাটা একটা সুনিশ্চিত পদ্ধতি এবং উপায় যে মানুষের চোখে তন্দ্রা এনে দেয়। এরকম আগে ও পিছে নড়চড় ক'রে একটা চেয়ারে বসে মা তার শিশুর চোখে ঘুম এনে দেয়। শুধু শিশুর নয় বয়স্কদের চোখেও ঘুম এনে দেওয়ার গুণের জন্য আগে ও পিছে নড়চড় করা চেয়ার গুলি সবারই প্রিয়। এরকম চেয়ারে বসলে শরীরের রক্ত সঞ্চালন নিয়মিত হয় এবং যাদের পিঠে ব্যথা থাকে তাদের ব্যথার উপশম হয়।


জগতে 'মহম্মদ' নামটার ব্যবহার সব চেয়ে বেশী।


পৃথিবীতে প্রতি বছর 50,000 অথবা তার চেয়ে অধিক ভূমিকম্প হয় কিন্তু অধিকাংশ ভূমিকম্পের জোর এতো কম যে মানুষ তাদের টের পায়না।


সাগরে প্রতি 10 মিটারের উপর চাপের একটা আবহাওয়া বেড়ে যায়।


হাঁচি মারবার সময় মানুষের দুটো চোখ খুলে রাখাটা অসম্ভব।


একজন লোক তার সারা জীবনে প্রায় 16,000 গ্যালন জল পান করে।



□

□

পৃথিবীর 7 প্রাচীন আশ্চর্যের মধ্যে কেবল এক আশ্চর্য মিশরের পিরামিড এখনও বিদ্যমান। অন্য 6 আশ্চর্য নষ্ট হয়ে গেছে। মিশরের পিরামিড এতো শক্ত যে সময় তাকে ধ্বংস করতে পারেনি এবং কোন দিনেই পারবেনা।









মানসিক রোগের চিকিৎসার জন্য হাস্পাতালে যাওয়া লোকের সংখ্যা বিবাহিতদের চেয়ে আজীবন অবিবাহিতদের বেশী।



ঘরে থাকা টিকটিকি নিরাপদ। সে আমাদের কো[illegible] ক্ষতি করেনা এবং কাউকে কামড়ায়না [illegible]ঞ্চ মাছি, মশা এবং অন্যান্য কীট-পতঙ্গ খেয়ে আমাদের উপকার করে।















□

মিশরের মমী নির্মাণ করবার সময় মৃত ব্যক্তির মস্তিষ্ক তার নাসিকারন্ধ্র দিয়ে বার করেছিল।

□

বিশ্বব্রহ্মান্ডে বিদ্যমান ক্রেব নেবুলা নামের দৈত্যাকায় গ্যাসের বাদল গত 500 বছর ধরে প্রতি সেকেন্ড 1,100 কিঃ মিঃ গতিতে ঘূরে বেড়াচ্ছে।



□
19 ফুট উঁচু, 24 ইঞ্চি মোটা, এবং 216 টন ওজনের জার কোলোকোল ঘন্টাটা 1733 সালে মস্কোর ক্রেমলিন স্কোয়ারে টাংগানো হয়েছিল। এ ঘন্টাটা বিশ্বের সব চেয়ে বড় এবং ভারী ঘন্টা।

□
সর থাকার জন্য দুধ ভারী হয়।

□
বিশ্বে ইজরাইল একমাত্র দেশ যেখানে সামরিক বাহিনীতে মহিলার যোগদান বাধ্যতামূলক।

□

প্রথম পরমাণু বোমার বিস্ফোটক পদার্থ মাত্র 7.6 সেঃ মিঃ নলে বন্ধ ছিল কিন্তু তার বিস্ফোরণ ক্ষমতা 20,000 টন টি এন টির সমান ছিল।

□

ষষ্ঠদশ শতাব্দীর বিখ্যাত জ্যোতির্বিদ টাইকো ব্রাহে খুব ঝগড়াটে এবং জিদী লোক ছিলেন। একবার মধ্যরাত্রে গণিতের একটা সমস্যা নিয়ে একজন লোকের সংগে তাঁর তর্ক-যুদ্ধ শুরু হয় এবং তার ফলে তাঁকে তার নাকটা খোয়াতে হয়। তখন তাঁর বয়স 19 বছর ছিল (1565)। তারপর তাঁকে জীবনের শেষ পর্যন্ত (36 বছর) সোনা-রূপার নকল নাক লাগাতে হয়েছিল।



□

পতঙ্গপালের পা ও মাথা শরীর থেকে আলাদা হলেও তারা চলতে পারে।

□

টাইপরাইটারের নির্মাণ অন্ধলোকের সহায়তার উদ্দেশ্যে করা হয়েছিল।

□

জিরাফ দোতালা বাসের উচ্চতা থেকে 1.2 মিটার বেশী উঁচু। এতো লম্বা গলার দরুণ তার বাক্‌তন্ত্রের জোর কম। মানুষের মতো তার গলায় 7 হাড় আছে।



□

কাঁচ ভাঙলে পর তার টুকরো গুলি প্রতি ঘন্টা 4800 কিঃ মিঃ গতিতে ছিটকে পড়ে।



□
জগতে সবচেয়ে দুর্লভ রোগটা হলো হাঁসি-রোগ। এ পর্যন্ত এ রোগটা মাত্র নিউ গাইনার নরমাংস ভক্ষনকারীর হয়েছে। মেনে নেওয়া হয়েছে এ রোগটা হ'লে মানুষের মনে মানুষের মস্তিষ্ক খাওয়ার স্পৃহা হয়।

□
লন্ডন নিবাসী একটি পরিবারের একটি সব চেয়ে বেশী কথা বলা আফ্রিকা থেকে নিয়ে আসা ধূসর রঙের কাকাতুয়া ছিল যার শব্দ-সামর্থ্য প্রায় 1600 টা শব্দ ছিল।



□

উদ্ভিদ বিজ্ঞানের উদ্যানশালা টাহিটি বোটানিকেল গার্ডেনে 110 ফুট লম্বা একটা বাঁশ গাছ আছে। এ পর্যন্ত তার চেয়ে উঁচু বাশ গাছ বিশ্বের কোন জায়গায় চোখে পড়েনি।

□

প্রতি সেকেন্ডে আলোর গতি 186,272 মাইল। একটা আলোক বর্ষের অর্থ হলো এক বছরে আলো কত দূর যেতে পারে।

□

স্তন্যপায়ী প্রাণীর মধ্যে শুধু বাদুড় উড়তে পারে। বিশ্বের বৃহত্তম বাদুড় ম্যালয়সিয়া এবং ইন্ডোনেসিয়ায় পাওয়া যায় যার পাখার দৈর্ঘ্য 5 ফুট 7 ইঞ্চি পর্যন্ত।

□

বিশ্বের অনেক দেশে কাপড় কাচবার জন্য প্রস্রাবকে একটা ডিটারজেন্টে রূপান্তরিত ক'রে ব্যবহার করেছে কেননা প্রস্রাবে বেশী মাত্রার অ্যামোনিয়া থাকার জন্য তার দ্বারা কাপড় বেশী পরিষ্কার হয়।

□

ক্যারাটে শব্দের অর্থ 'খালী হাত'।



□

যদি একটা 'কুমড়া গাছের শিড় গুলির একটাকে অন্যটার সংগে জোড়া যায় তার দৈর্ঘ্য 24 কিঃ মিঃ হবে।

□

মানুষকে পুরুষ মশা কামড় দেয়না শুধু স্ত্রী মশা কামড় দেয়।

□

রুশ বৈজ্ঞানিকদের অনুমান বাস্কুনচক নামের একটা হ্রদে এত বেশী পরিমাণের লবণ আছে যাকে সারা বিশ্ব দু'হাজার বছর ধরে খেতে পারবে।

□

প্যান্ট পরবার সময় যে পাটা আগে ঢুকানো হয় তা থেকে লোকটার কোন হাতটা বেশী কাজ করে জানতে পারি।

□

একজন ফরাসী বৈজ্ঞানিক 1620 সালে আইস-ক্রীম আবিষ্কার করেছিলেন।

□

মানুষের হৃদয় এক মিনিটে 70 বার এবং তার সারা জীবনে 100,000 বার ধকধক করে।

□

যদি জল ভরা একটা বাটিতে কিছু চিনি ঢালা যায় এবং তার পর তাতে একটা ডিম রাখা যায় দেখবেন ডিমটা সাঁতার কাটছে।

□

বাঁদরের মধ্যে দুঃখ ও সহানুভূতি বোধ এত প্রবল যে একটা বাঁদর রোগগ্রস্ত হ'লে সব বাঁদর খেতে বন্ধ করে দেয়।



□
একটা ইঁদুর এক রাত্রে 100 গজ লম্বা সুরংগ খুড়তে পারে।



□
পাঁচটা সংখ্যার যে কোন অংককে যদি 11 দিয়ে পূরণ করা হয় তার গুণ ফলকে 9091 দিয়ে পূরণ করলে তার গুণ ফল উপরোক্ত পাঁচটা সংখাকে দুইবার লিখলে যা হবে তাই হবে, যেমন–
23456 x 11 x 9091 = 2345623456

□
একজন মৃত চীনা জেণারেলের মৃতদেহকে নিয়ে শুরু করা শোভাযাত্রা এক বছর ধরে চলছিল। এক বছরের পরে সে মৃতদেহের শোভাযাত্রা 3700 কিঃ মিঃ দূর সমাপ্ত করেছিল।

□
গিরগিটি তার জিবের দ্বারা শিকার করার ব্যাপারে প্রসিদ্ধ এবং অসাধারণ কেননা সে জিবটা তার শরীরের চেয়ে দুইগুণ লম্বা করে বার করে দূরের শিকার ধরতে পারে।





□
কুঁচে মাছ 400 ভোল্ট পর্যন্ত বৈদ্যুতিক কারেন্টের ঝট্‌কা সহ্য করে। বড়ো আকারের কুঁচেমাছ 650 ভোল্ট পর্যন্ত সহ্য করতে পারে। বলা বাহুল্য একজন শক্তিশালী পালোয়ানের 650 ভোল্টের ঝটকাতে মৃত্যু হ'তে পারে।

□
সাগরের কচ্ছেক সাপ এক জাতীয় সরীসৃপ যে সর্বদা জলে থাকে এবং কখনো স্থলে আসেনা। অন্য সব সরীসৃপ ডিম দেবার জন্য জল থেকে জমিনে আসে।

□
আমরা প্রতি ছয় সেকেন্ডের পরে চোখের পাতা নড়াই অর্থাৎ সারা জীবনে আমাদের চোখের পাতা 25 কোটিবার নড়ে।

□
আমেরিকায় সব মুর্গী প্রতি মিনিটে 1,380,000 টা ডিম দেয়।

□
যদিও শ্বেত রক্ত জীবকোষ শরীরের জন্য প্রয়োজনীয় তার অধিক পরিমাণ ল্যুকোমিয়া নামের রক্ত ক্যান্সারের উদ্ভবের কারণও হতে পারে।

□
ভূমধ্যসাগরের জলের রঙ সবচেয়ে বেশী নীল কিন্তু সে নীল ও নির্মল জলে মাছের খাদ্যের জন্য উদ্ভিদের পরিমাণ খুবই কম। সেজন্য ভূমধ্য সাগরের মাছের সংখ্যা খুবই কম।





□
মাদাগাস্কারে শেয়ালের মতো দেখতে লেমর নামের একটা জঙ্গলী বাঁদর (স্ত্রী) একবারে তিনটে বাচ্চা জন্ম দেয়।

□
চন্দ্র-বর্ষ 354 দিনের, সাধারণ বর্ষ 365 দিনের এবং জুলিয়ান বর্ষ 365½ দিনের।

□
আঙুলের ছাপের মতো জিবার ছাপও অসাধারণ।

□
বিশ্বের আট ভাগের একভাগে প্রতিবছর 25 সেন্টিমিটারের কম বৃষ্টি হয়।



□
1695 সালে একজন ধনবান লোক দুজন বৈজ্ঞানিককে এক টুকরো হীরা উপহার দিয়েছিলেন। তাঁরা আয়নার উপরে সূর্যের রশ্মির প্রতিবিম্বের সাহায্যে তাকে গরম করবার চেষ্টা করেছিলেন কিন্তু গরম করতে করতে একটু পরে হীরা অদৃশ্য হলো। তার কারণ ছিলো হীরাও কার্বনের অন্যতম রূপ যে অধিক তাপমানে কয়লার মতো পুড়ে যায়।



□
বিখ্যাত ইংরাজ কবি উইলিয়ম ওয়র্ডস্‌ওয়র্থকে রাজকবি উপাধি (পয়েট লরেট) প্রদান করে 7 বছরের জন্য দরবারে নিযুক্ত করেছিল। সে 7 বছরে তিনি কোন কবিতা রচনা করেননি।

□
জীপ শব্দটা 'জেণারেল পারপ'জ ভেহিকল' খন্ড বাক্য থেকে আসা যার প্রথম দুটো শব্দের প্রথম অক্ষর যথাক্রমে জি এবং পি। বলা বাহুল্য এ দুটো অক্ষর থেকেই জীপ শব্দটা তৈরী করা হয়েছে।



☐
মানুষের মুখ একদিনে 2-3 পাইন্ট (1 পাইন্ট = 568 কিউবিক সেঃ মিঃ) লালা তৈরী করে।

☐
মানুষের শরীরের আধা গরম তার মাথা থেকে বার হয়।

☐
জার্মানীতে এম্সুন নামের একটা শিলাবৃষ্টি হয়েছিল এবং একটা বিরাট শিলের মধ্যে কর্প নামের একটা মাছ পাওয়া গিয়েছিল।

☐
অষ্ট্রেলিয়ার ভেড়া প্রধান এলাকা কুইন্সল্যান্ডে 6 ফুট উঁচু এবং 3437 মাইল লম্বা একটা শিকলের বেড়া আছে। সে বেড়াটা বিশ্বের সে-রকম বেড়ার মধ্যে সবচেয়ে বড় এবং সেটাকে ভেড়ার নিরাপত্তার জন্য তৈরী করা হয়েছে। সে এলাকায় ডিংগো নামের জংলী কুকুর ভেড়ার প্রধান শত্রু।

☐
ক্যাঙ্গারুর মাংসে একরতিও কলষ্ট্রোল থাকে না।

☐
উত্তর মেরু থেকে চুম্বকীয় উত্তরের দূরত্ব 1500 মাইল এবং পশ্চিমে অবস্থিত।

☐
বিশ্বে সবচেয়ে দামী কাগজ ফিনল্যান্ডে তৈরী হয়। সে কাগজ নিউইয়র্কে কার্টিস নামের জায়গায় একশো কাগজ 8000 ডলারে বিক্রি হয়।



□

1917 সালের 12 ডিসেম্বর ফ্রান্সের সেন্ট-মিচেল–দি–সাডরিন্নে নামের একটা জায়গায় যে রেল-দুর্ঘটনা হয়েছিল সেটা আজ পর্যন্ত বিশ্বের সবচেয়ে বড় এবং মারাত্মক রেল দুর্ঘটনা ছিল। ট্রেনে 1025 সেনাবাহিনীর সিপাহী ভ্রমণ করেছিল এবং তাদের 543 সিপাহী দুর্ঘটনায় মারা যায়। আশ্চর্য্যের কথা ড্রাইভার বেঁচে গিয়েছিল। সে দুর্ঘটনার জন্য ড্রাইভারকে অপরাধে অভিযুক্ত করতে পারেনি কেননা শুধু 144 টন ক্ষমতা থাকা ইঞ্জিনের ট্রেনে 526 টন বোঝা নিতে ড্রাইভার অস্বীকার করেছিল কিন্ত মিলিটেরী কমান্ডার রাজী হয়নি এবং ট্রেনটা চালাতে তাকে আদেশ দিয়েছিলেন।

□

নিজের খাদ্য সামগ্রী যেন জমাট না বাঁধে তার জন্য এস্কিমোরা রেফ্রিজারেটর ব্যবহার করে।

□

বিশ্বের সবচেয়ে বড় কেল্লা উইন্ডসর কেস্‌ল।

□

15 বছর বয়সের পরেই মানুষের মস্তিষ্কের আকারের বিকাশ বন্ধ হয়ে যায়।

□

কোন পাখীর দশম ডিমটা আগের নয়টা ডিমের চেয়ে আকারে বড় হয়।



☐

সারা জীবন আব্রাহাম লিংকনের দৃঢ় বিশ্বাস ছিল তিনি তাঁর মা নান্সী হেংকের মতো অবৈধ সন্তান ছিল। তিনি বিশ্বাস করতেন অবৈধ সন্তান সাধারণ বাচ্চাদের চেয়ে বুদ্ধিমান, চতুর এবং উদ্যমশীল হয়। তাঁর হত্যার পর প্রমাণ পাত্তা গিয়েছিল তিনি আসলে বৈধ সন্তান ছিলেন।

☐

সাহারা মরুভূমিতে তেগাজ্জা নামের একটা জায়গা আছে যেটা লবণের দ্বারা তৈরী।

☐

ইউফ্রেটিস এবং টাইগ্রিস নদীর মাঝখানে যে দেশটা আছে ইরাক নামের সে-দেশটার নাম আগে মেসোপটেমিয়া ছিল (যার অর্থ–'নদীর মাঝখানে অবস্থিত দেশ'(। সপ্তম শতাব্দী থেকে এর নাম ইরাক হয়েছে।

☐

1973 সালের আগষ্ট মাসে নিউইয়র্ককে প্রতি দিন গড়ে 13 টা হত্যা হয়েছিল।



□

অ্যাল্বেট্রাস্ পাখী সারা দিন তার পাখা একবারও ফড়ফড় না করে উড়তে পারে।

□

কেবল মৌ-মাছিই একমাত্র কীট যার খাদ্য মানুষ খায়।

□

1857 সালে সিপাহী বিদ্রোহের সময় ইংরাজ তাদের গুপ্ত সূচনা গুলি নেবুর রসের সঙ্গে দুধ মিলিয়ে তৈরী করা কালি দিয়ে লিখেছিল।

□

আমাদের দেশে আশী রকমের ধান উৎপন্ন হয়।

□

সোয়াবিন রঙ্, প্লাষ্টিক এবং বিস্ফোটক তৈরী করতে ব্যবহার করা হয়।





□
ছায়াপথের কতগুলি তারা পৃথিবী থেকে 80,000 সৌর বর্ষ দূরে আছে।

□
বর্তমান শতাব্দীর প্রথম ভাগে মহিলা পুরুষের চেয়ে দু'বছর বেশী হারে জীবিত ছিল এখন তার মাত্রা আট বছর।

□
মানুষের সাধারণ রক্তচাপ 120/70 এবং 140/90 পর্যন্ত বৃদ্ধি হ'লেও চিন্তার কোন কারণ নেই। কিন্তু 180/120 হ'লে তাকে উচ্চ রক্তচাপ বলা হয়। এই রকমের রক্তচাপকে হৃদসংকোচ (systolic) এবং নীচের রক্তচাপকে অনুশিথিল (diastolic) বলা হয়। অনুশিথিল নাড়ী 90 বার ধকধক করা উচিত। উচ্চ এবং নিম্ন রক্তচাপকে নিয়মিত করবার জন্য ডাক্তারের পরামর্শ একান্ত প্রয়োজনীয়।

□
24 ঘন্টায় একজন বয়স্ক লোক 23,000 বার শ্বাস নেয়।

□
এ্যালসেশিয়ান কুকুরের ঘ্রাণ শক্তি মানুষের ঘ্রাণশক্তির তুলনায় 10 লাখ গুণ বেশী।



□
ইংরাজী বর্ণমালার 26 টা অক্ষর "The quick brown fox jumps over the lazy little dog" বাক্যটার মধ্যে পাওয়া যাবে।

□
বিশ্বের সব চেয়ে বড় হিমবাহটার নাম লেম্পর্ট যার দৈর্ঘ্য 320 মাইল এবং প্রস্থ 40 মাইল। এই বিশাল হিমবাহটা অষ্ট্রেলীয় এ্যান্টার্টিকে অবস্থিত।

□
মানুষের পেশী-তন্ত্রীতে ছ-শোর অধিক মাংসপেশী আছে।

□
আমাদের স্নায়ু প্রতি সেকেন্ডে 300 ফুট গতিতে সূচনা সঞ্চার করে।

□
বিশ্বে সবচেয়ে বেশী পরিমাণের কাঠফুল টাইওয়ান রপ্তানি করে।



☐

বৃষ্টির জলে ভিটামিন বি$^{12}$ থাকে।

☐

কচ্ছপের দাঁত নেই।

☐

মর্মর পাখী (humming bird) আগে, পিছে ডান ও বাঁ দিকে উড়তে পারে। তা ছাড়া সে পাখা নড়চড় না করে এক ঘন্টা পর্যন্ত আকাশে বিচরণ করতে পারে।

☐

সাহারার ক্ষেত্রফল দেখতে ইউরোপের ক্ষেত্রফলের সমান কিন্তু অন্যান্য 9 মরুভূমির ক্ষেত্রফল যোগ করলে তার চেয়ে সাহারার ক্ষেত্রফল বেশী হবে।

☐

আমাদের হাতের গ্রন্থিতে প্রতি বর্গ ইঞ্চিতে 3000 স্বেদ-গ্রন্থি আছে।





☐

অ্যান্টার্কটিকের পাখী পেঙ্গুইন উড়তে পারেনা কিন্তু জলের নীচে ডুবো জাহাজের চেয়ে অধিক গতিতে সাঁতরাতে পারে।

☐

রাত্রে আকাশে শুক্র গ্রহের অর্দ্ধ চন্দ্রাকার রূপ সবচেয়ে বেশী উজ্জ্বল। শুক্র গ্রহ সূর্য অস্ত যাওয়ার একটু পরে এবং সূর্য্য উদয়ের একটু আগে আকাশে পরিলক্ষিত হয়। একে ভোরের তারা এবং সন্ধ্যা তারা বলে।

☐

1948 সালের 13 জুন থেকে 1958 সালের 1 জুন পর্যন্ত লস্ এঞ্জেলের একজন নাগরিকের 160,000,000 বার উদগার এসেছিল। তার চিকিৎসার জন্য লোক তার কাছে 60,000 টা পরামর্শ পাঠিয়েছিল।

☐

মাত্র এক বর্গমাইলে যতগুলো কীট-পতঙ্গ থাকে সারা বিশ্বে সেই সংখ্যার মানুষ থাকে।



□
আমেরিকার ওহিয়ো শহরের কুমারী ফেন্নি মাইল্সের পা দুটো 60 সেঃ মিঃ লম্বা।

□
চাবি শেষ হয়ে যাওয়ার পর ঘড়ীর ওজন কমে যায়।

□
পিঁপড়ার উপর গবেষণা করে পাওয়া গেছে সে নিজের ওজনের চেয়ে 50 গুণ ওজনের জিনিস উঠাতে পারে এবং 300 গুণ ওজনের জিনিস টেনে নিতে পারে।

□
বিশ্বে সব চেয়ে অধিক আক্রান্ত রোগটা হলো দাঁতের রোগ।

□
মনার্ক নামের প্রজাপতি তার নিবাসের জন্য প্রতি বছর 3000 মাইল দূর পর্যন্ত চলে যায়।







□
পুরুষ পেংগুইন ডিম থেকে বাচ্চা বার হওয়া পর্য্যন্ত অর্থাৎ পুরা দুমাস কিছু খায়না।

□
সারা বিশ্বে 5000 টা ভাষা আছে তার মধ্যে ভারতে 845 টা ভাষা আছে।

□
নেপোলিয়ন বোনাপার্টের অলরফোবিয়া নামের একটা মানসিক রোগ ছিল। অলরফোবিয়া রোগের রোগী বিড়ালকে ভয় করে।

□
মাছির মুখে 4000 চোখ আছে এবং সে জন্য সে একটুও নড়চড় না ক'রে চার দিক থেকে আসা শত্রুকে দেখতে পায়।

□
সোভিয়েট রাশিয়ায় বিবাহোৎসুক কুমারদের জন্য স্বর্গ কেননা সেখানে পুরুষ ও স্ত্রীর অনুপাত 85:100।

□
সোডা জলে একরত্তিও সোডা থাকেনা।



□
অধিকাংশ লোক ভাবে ফিল্টার সিগারেট সাধারণ সিগারেটের চেয়ে অনপকারী কিন্তু আসলে তার উল্টো কেননা ফিল্টারের জন্য ধূমের সংগে অক্সিজেন যেতে পারেনা এবং তার ফলে রক্তে কার্বনমনোঅক্সাইডের স্তর বৃদ্ধি হয়।

□

রেফ্রিজারেটরে যদি গরম ও ঠান্ডা জলের দুটো থাল রাখা যায় গরম জলের থালার জল আগে জমাট বাঁধবে।

□

যাকে আমরা ভারতীয় কালি বলি সেটা চীন থেকে এসেছিল।

□

গত 130 বছরে বিশ্বের 15 টা বড়ো ইমারতে উল্কা ঠোক্কর লাগিয়েছিল।

□

একজন মনস্তত্ত্ববিদ এই সিদ্ধান্তে উপনীত হয়েছেন মহিলার সম্বন্ধে পুরুষ যতটা কথা বলে মহিলা পুরুষের সম্বন্ধে তার চেয়ে তিন গুণ বেশী বলে।





□

ডায়নামাইট তৈরী করতে চীনা বাদাম প্রয়োগ করা হয়।

□

প্রাচীন কালে স্পেইনের লোক নিজের প্রস্রাব দিয়ে দাঁত পরিষ্কার করেছিল।

□

জীব-জন্তুর জগতে পিস্সু নামের একটা পাখাহীন ক্ষুদ্র কীটকে লম্বা লাফের চ্যাম্পিয়ন স্বীকার করতে হবে। সে 12 ইঞ্চি পর্যন্ত লাফাতে পারে। সে দূরত্বটা তার শরীরের দৈর্ঘ্যের 120 গুণ হবে।



□

দক্ষিণ আমেরিকার পেরুতে 'নেভাদো ডি হোসিরান' নামের 22205 ফুট উঁচু শৃঙ্গ থেকে 40 লাখ টন বরফ-স্খলন হয়েছিল এবং বরফের সঙ্গে বড় বড় পাথরও পড়েছিল। পর্ব্বত থেকে বরফ ও পাথর প্রতি ঘন্টা 60 মাইল গতিতে এসে 11 মাইল নীচে পড়েছিল এবং তার ফলে 7 টা গ্রাম, 3500 ব্যক্তি এবং 10,000 পশু ধ্বংস হয়েছিল।

□

সাত মহাদ্বীপের নামগুলি ইংরাজীতে লিখলে তার প্রথম ও শেষ অক্ষর একই হয়।



□ বৃটিশ সেনাবাহিনীর একজন গোলন্দাজ ক্যাপ্টেইনের দৈর্ঘ্য মাত্র 18 ইঞ্চি ছিল। তাঁর নাম ছিল জেফরী হডসন এবং তিনি 1619 সাল থেকে 1692 সাল পর্যন্ত জীবিত ছিলেন।

□ বিশ্বের প্রত্যেক দেশের ডাক-টিকেটে সেই দেশের নাম ছাপানো থাকে। কিন্তু ইংল্যান্ড একমাত্র দেশ যার ডাক-টিকেটে 'ইংল্যান্ড' শব্দটা উহ্য থাকে। বলা বাহুল্য যে ডাক-টিকেটের প্রচলন প্রথম ইংল্যান্ড করেছিল।



□

নায়েগ্রা জলপ্রপাতের নীচের জল উপরের জল থেকে কিছু গরম।

□

ইন্ডোনেসিয়া 1300 দ্বীপপুঞ্জের সমষ্টি।

□

সূর্য্য প্রতি মিনিট 240,000,000 টন হাইড্রোজেনের ধূলো জ্বালায়।





□

বিশ্বের সব চেয়ে সুন্দর ইমারতগুলির অন্যতম তাজমহলকে ভেঙে ভূপতিত করবার পরিকল্পনা ইংরাজ 1830 সালে করেছিল। উদ্দেশ্য ছিল–তার বহু মূল্যবান মার্বল পাথর গুলো জাহাজে ভরিয়ে লন্ডনে নিয়ে যাবে এবং সেখানে নিলাম করে অনেক টাকা পাবে। ভাঙবার জন্য যন্ত্রপাতি আনা হ'ল কিন্তু হঠাৎ লন্ডন থেকে আদেশ এলো তাজমহলকে ভাঙতে হবেনা। ভারতের সৌভাগ্য-শেষ মুহূর্তে তাজমহল বেঁচে গেলো।

□

ওয়াল্টার ওয়াট্স মাত্র 93 দিনে এক-চাকার সাইকেল চালিয়ে ভেংকোভার থেকে হেলিফাক্স পর্যন্ত 7,322 কিঃ মিঃ যাত্রা সমাপ্ত করেছিলেন।

□

আট ঘন্টার ঘুমে অধিকাংশ লোক পাঁচটা রঙীন স্বপ্ন দেখে। প্রত্যেকটা স্বপ্নের সময় 10 থেকে 30 মিনিট।

□

কাঁচ এবং টিন যথাক্রমে 326.6°C এবং 230°C তে গ'লে যায়।

□

গন্ডারের প্রসিদ্ধ শিং আসলে শিং নয়, তাকে একখানা খড়্গ বললে ভুল হবেনা।

□

সাহারা মরুভূমির তৈলক্ষেত্রে যারা কাজ করে তাদেরকে খাবার তৈরী করবার জন্য মাত্র প্রতিদিন 7.5 লিটার জল দেওয়া হয়।



□
মানুষের জিভ 3000 বিভিন্ন স্বাদ নিতে পারে।

□
গাইর মুখের উপর দিকে দাঁত থাকেনা।

□
শতকরা 96 শিশু ডাক্তার যে নির্দ্ধারিত সময় দেয় সে-সময়ে জন্ম হয়না।

□
জলে ঢেলে দেওয়ার সংগে সংগে সোডিয়াম নামের রাসায়নিক পদার্থ জ্বলতে শুরু করে কিন্তু সে সোডিয়ামকে মোম বাতির কাজে প্রয়োগ করতে পারি।

□
অষ্টম হেনরীকে যে ইংরাজ নাগরিক সমর্থন করেছিল তৃতীয় পোপ পল তাদের দাস বলে ঘোষণা করেছিলেন।

□
প্রখর আলো বিচ্ছুরিত করা এক জীবানুকে $190^0$C পর্যন্ত নিম্ন তাপমানে ঠান্ডা করা হয়েছিল কিন্তু আবার যখন গরম করা হয়েছিল সে জীবিত ছিল।

□
রাত্রে বিড়ালের চোখের অস্বাভাবিক উজ্জ্বলতার কারণ হলো তার চোখের প্রাণীকোষের একটা স্তর আছে যেটা প্রতিবিম্বিত হয়।





☐
200 বিভিন্ন বীজাণুর দ্বারা মানুষের সর্দ্দি হ'তে পারে।

☐
37 কে কোন সংখ্যা দ্বারা ভাগ করা যায়না কিন্তু 111, 222, 333, 444, 555 থেকে 999 পর্যন্ত সব সংখ্যাকে এর দ্বারা ভাগ করতে পারি।

☐
সূর্য যে গতিতে চলে সে কারণের জন্য কোন সূর্য গ্রহণ 7 মিনিট 58 সেকেন্ডের বেশী থাকেনা।

☐
যে কোন অন্য তরল পদার্থের তুলনায় জলে কোন অধিক পদার্থ মিলানো যায়।

☐
মিশিগানের কেলমেট নামের একটা জায়গায় তামার খনিতে কাজ করা কর্মীদের একটা বড়দিনের পার্টি চলছিল। দুভার্গ্যবিশতঃ সেখানে আগুন লাগে এবং তার ফলে 72 জন লোকের মৃত্যু হয়। মৃতদের মধ্যে অধিকাংশ বাচ্চা ছিল।

☐
অধিকাংশ লোক 10,000 বিভিন্ন প্রকারের গন্ধ শুঁকতে পারে।





□

যদি মানুষের শরীরের সব ধমনী সিধা ক'রে একটার সঙ্গে অন্যটা জোড়ানো যায় তার দৈর্ঘ্য 100,000 মাইল হ'বে অর্থাৎ তার দৈর্ঘ্য বিষুব রেখার চার পাকের সমান হ'বে।

□

বিশ্বের সর্বমোট পশুধনের চার ভাগের একভাগ শুধু ভারতেই আছে।

□

মিশরের মহম্মদ আলী নামের একজন রাজা ছিলেন যিনি তার সৈনিকদের দুই ভাগে বিভক্ত করেছিলেন যাদের একভাগ কানা ছিল।

□

খুব তাড়াতাড়ি জলের সঙ্গে তেল সম্পূর্ণরূপে মিলাতে হলে ছোট এক টুকরো সাবান ঢেলে দিন।

□

মেক্সিকো শহরে এক জোড়া স্ত্রী-পুরুষের বাগ্‌দান সম্পন্ন হওয়ার 67 বছরের পর বিয়ে হয়েছিল। বিয়ের সময় স্বামীর বয়স 82 বছর ছিল।

□

আমেরিকা নামটা ইটালির অন্বেষণকারী/ আবিষ্কারক আমেরিগোর নাম থেকে নেওয়া হয়েছে। তিনি 1499 সালে আমেরিকা আবিষ্কার করেছিলেন।





□

কুমিরের বাচ্চা ডিম থেকে বার হবার সময় তার শরীরের আকার ডিমের চেয়ে তিন গুণ বড়ো হয়।

□

রোমের হিওরোনিমসের একবিংশ পত্নীর বিবাহও তার আগে 20 বার হয়েছিল।

□

আরসুলা 250,000,000 বছরের আগে দেখতে যেমন ছিল এখনও তেমনই আছে।

□

লাল রঙের কাপড়ের উপর সাদা ক্রস্ থাকা ডেনমার্কের পতাকাটা সবচেয়ে পুরোনো পতাকা যাকে 1219 সালে উত্তোলন করা হয়েছিল।



□

বিশ্বে 26 টা দেশের তট নামের কোন জিনিস নেই।

□

টাওয়ার অফ লন্ডনের নির্মাণ কার্য্য 1078 সালে সম্রাট উইলিয়াম দ্য কংকারর আরম্ভ করেছিলেন। এই টাওয়ারে চিড়িয়াখানা, টাঁকশাল, কারাগার এব রাজদরবার ছিল। বর্ত্তমান সেখানে সম্রাটের স্মৃতিচিহ্নগুলি সংরক্ষিত আছে।





□

খুব অন্ধকারে পেঁচাকে দেখতে পাওয়া যায়না।

□

200 মহিলাদের মধ্যে 1 এবং 200 পুরুষের মধ্যে 8 পুরুষের রঙ্ অন্ধতা আছে। মহিলার চেয়ে পুরুষের রঙের অন্ধতা কেন বেশী তার কারণ খুঁজে পাওয়া যায়নি।

□

উইলিয়াম শেক্স্পীয়ার তাঁর নামের বানান আলাদা আলাদা 11 টা প্রনালীতে লিখেছিলেন।

□

আবহাওয়ার সবচেয়ে নীচে 15 কিঃ মিঃ মোটা উপরভাগে সকল ঋতু আনাগোনা করে।

□

বিশ্বে মাত্র পানামা খাল এরকম স্থান যেখানে থেকে আপনি প্রশান্ত মহাসাগরে সূর্যোদয় এবং অ্যাটলান্টিক মহাসাগরে সূর্যাস্ত দেখতে পাবেন। পানামা খাল এ দুই মহাসাগরের সন্ধি স্থল।



□

যে ভাবে মানুষকে তার আঙুলের ছাপ দেখে সনাক্ত করতে পারি সে ভাবে পশুকে তার নাকের ছাপ দেখে সনাক্ত করতে পারি।





☐
কম দূরত্ব যাবার জন্য চিতা সবচেয়ে বেগবান জানোয়ার। 600 মিটার পর্যন্ত সে প্রতিঘন্টা 113 কিঃ মিঃ গতিতে দৌড়তে পারে।

☐
বিশ্বে সর্ব মোট 212 টা দেশ আছে।

☐
যে কোন সম-সংখ্যার সঙ্গে তাকে উল্টো করে তার সঙ্গে যোগ করলে যোগফলকে যে কোন দুই সংখ্যা দিয়ে ভাগ করতে পারি।

☐
একজন মানুষের ছালে 45 মাইল লম্বা রক্ত প্রবাহক নাড়ী থাকে।

☐
নিউয়র্কের এম্পায়ার ষ্টেট্ বিল্ডিং-এর লিফ্ট-স্যাফ্ট 7 মাইল লম্বা।

☐
সূর্যের কিরণ সাগরের ভেতরে 400 মিটার থেকে বেশী নীচে যেতে পারেনা।

☐
উটপাখীর পা দুটো এত শক্তিশালী যে সে পা দিয়ে এক টক্কর মেরে মানুষকে মেরে ফেলতে পারে।

☐
কুকুরের শরীরের মাত্র একটা ভাগে ঘাম বার হয় এবং সেটা হলো তার জিভ।

☐
এক বিন্দু জলে 100 লাখ কোটি পরমাণু থাকে।



□

নিদ্রিত অবস্থায় হাঁটার রোগ বাচ্চার চেয়ে বয়স্কদের বেশী।

□

মানুষের ফুসফুস থেকে বার হওয়া বায়ুর তাপমান 37°C এবং হাতের ছালের তাপমান 25-30°C।

□

6000,000 স্ত্রীর মধ্যে মাত্র একটী স্ত্রী একসঙ্গে চারটা শিশু জন্ম দেয়।

□

মৌমাছি কাউকে কামড়ানোর সঙ্গে সঙ্গে নিজেই মারা যায়।

□

মদ্যপান করলে মানুষ তার শরীরটা গরম হওয়া অনুভব করে কিন্তু আসলে তখন শরীরের তাপমান অনেক হ্রাস হয়।

□

ইংলিশ নৌবাহিনীর বিখ্যাত কমান্ডার হোরেশিয়ো নেলসন লন্ডনের সেন্ট পল চার্চ্চে তাঁর কফিন নিতে ইচ্ছা প্রকাশ করেছিলেন, তিনি নিজের জন্য 'ন্যাশন্যাল স্রাইন অফ ওয়েষ্ট মিনিষ্টার এব্বে' কে শুধু এজন্য নির্বাচন করেন নি এজন্য যে তিনি শুনেছিলেন সে জায়গাটা টেমস্ নদীতে নিমজ্জিত হ'বে।

☐
উইর আবাস জমিন থেকে 20 ফুট পর্যন্ত উঁচু।

☐
উটপাখীর ডিম এতো বড়ো যে তাকে দিয়ে 12 জন লোকের জন্য ওমলেট বানানো যাবে।

☐
মানুষের মস্তিষ্ক দশ ওয়াট বাল্বের সমান শক্তি প্রয়োগ করে।

☐
ডকফিন নামের একটা সামুদ্রিক মাছ নিদ্রিত অবস্থায় একটা চোখ খোলা রাখে।

☐
ইটালীতে সব চেয়ে লোকপ্রিয় ভাগ্যশীল সংখ্যা 13।

☐
1977 সালে সারা বিশ্বে 398, 182,000 টা টেলিফোন কাজ করেছিল।

☐
থিয়োডর রুজভেল্ট আমেরিকার একজন প্রসিদ্ধ রাষ্ট্রপতি ছিলেন যিনি সর্বপ্রথম মোটরগাড়ী এবং সর্বপ্রথম উড়োজাহাজে যাত্রা করেছিলেন।





☐

এক একর জমির ঘাস খেয়ে এক বছরে একটি গাই একটন দুধ দেয়।

☐

পিটার মহান তাঁর পত্নীর প্রেমিকের মাথাটা কেটে এ্যালকোহল ভরা একটা কাঁচের পাত্রের ভেতরে রেখে দিয়েছিলেন এবং সে-পাত্রটা পত্নীর শয়ন কক্ষে রাখতে হয়েছিল।

☐

সোনা সবচেয়ে বেশী স্থিতিস্থাপক ধাতু। কেবল এক আউন্স সোনা থেকে 43 মাইল লম্বা তার বানাতে পারি।

☐

মাকড়সার লিঙ্গ তার একটা পার শেষের দিকে থাকে।

☐

আরিজোনায় (আমেরিকা) একটা উল্কা পড়ার ফলে সবচেয়ে গভীর (1200 মিটার চওড়া) গর্ত হয়েছিল।

☐

পৃথিবী এবং সূর্যের মাঝখানের দূরত্ব পৃথিবী ও চন্দ্রের মাঝখানের দূরত্বের 385 গুণ বেশী

☐

একটা সাধারণ বৈদ্যুতিক বাল্ব 750 ঘন্টা থেকে 1000 ঘন্টা পর্যন্ত জ্বলতে পারে।





☐

স্তন্যপায়ী জীবের মধ্যে মানুষ এবং বাঁদর ছাড়া অন্য সব জীব রঙ্ অন্ধ।

□

7,620 মিটার উঁচুতে জাহাজ চালানো পাইলট আকাশ থেকে 3/2 কিঃ মিঃ দূর পর্যন্ত দেখতে পায়।

□

পেন্টাগনে (আমেরিকার রক্ষা মন্ত্রালয়) বিশ্বের সবচেয়ে বড় টেলিফোন প্রণালী কাজ করে যেখানে 45000 ফোন প্রতিদিন 2,801000 'ফোন কল' করে।

□

মানুষের হৃদয় এক বছরে 15 লাখ গ্যালন রক্ত 'পাম্প' করে।

□

যদি একজন বয়স্ক লোকের ছালটা ছিঁড়ে জমিনের উপর বিছানো হয় সে 18 বর্গ ফুট জায়গা নেবে।

□

প্লুটো গ্রহ থেকে পৃথিবী পর্যন্ত রশ্মি আসতে দু'ঘন্টা লাগে।

□

বিশ্বের সব চেয়ে লম্বা লোক মধ্য-আমেরিকার ওয়াতুসি কবীলিতে আছে। তাঁদের দৈর্ঘ্য 2.3 মিটার পর্যন্ত।





□
বিশ্বে যে পরিমানের আনারস উৎপন্ন হয় তার তিন ভাগের এক ভাগ হাওয়াই দ্বীপে উৎপন্ন হয়।

□
মানুষের শরীরে এত ফশ্‌ফরাস আছে সে দিয়ে 220 টা দীপশলাকা বানাতে পারা যায়। তাছাড়াও আমাদের শরীরে 24 পাউন্ড কয়লার সমান কার্বন আছে। শরীরে এক ইঞ্চি পেরেকের সমান লোহাও আছে।

□
উইনষ্টোন চার্চ্চিলের জন্ম ব্রেন্‌হীনের উচ্চ পারিবারিক কেল্লার শৌচালয়ে হয়েছিল। তাঁর মা একটা নৃত্য সমারোহের অতিথি হিসাবে গিয়েছিলেন এবং সেখানে নির্দ্দিষ্ট সময়ের আগেই চার্চ্চিলের জন্ম হয়েছিল।

□
যদি একটা জলের বাটিকে পৃথিবীর আকার করা হয়, জলের অনু একটা কমলা লেবুর সমান হবে।

□
একটী স্ত্রী মাছ এক বছরে 150,000,000 পোনা জন্ম দেয়।





একটা মাকড়সা তার শরীরেই নিশ্চেষ্ট'ক (anaesthelic) এবং রেশম তৈরী করতে সক্ষম।

□

একটা মাছি সারা জীবনে তার জন্ম স্থান থেকে একশো গজের বেশী দূরে যায়না।

□

উড়বার সময় একটা সাধারণ মাছি এক সেকেন্ডে তার পাখা 330 বার নড়চড় করে।

□

প্লাজমা এমন একটা গ্যাস যেখানে অণু এবং পরমাণু থাকেনা মাত্র ইলেকট্রন থাকে।

□

টেক্সাসে একবার একটা বড় ঝড় হয়েছিল এবং সে-ঝড়ের গতি বিশ্বের অধিকতম জল গতির (প্রতি ঘন্টা 465.45 কিঃ মিঃ) চেয়ে একটু কম ছিল।



□
সাতটা প্রাচীন আশ্চর্য্যের মধ্যে রোডসের প্রসিদ্ধ বিশাল মূর্ত্তিটা আরবের আক্রমনকারীরা লুট করে নিজের দেশে নিয়ে গিয়ে খুব কম দামে বিক্রি করেছিল।

□
হাতী পালাতে পারেনা এবং লাফাতেও পারেনা কেননা সে কাজের জন্য প্রয়োজনীয় হাড়, পেশী ও শিরার সংযোজন তার শরীরে নেই। কিন্তু সে তীব্র গতিতে চলতে পারে যে-গতিতে মানুষ দৌড়তেও সক্ষম নয়।





সিকুয়া নামের একটা গাছ গত 4000 বছর থেকে উত্তর-পশ্চিম আমেরিকায় অবিচ্ছিন্ন ভাবে ফল দিয়ে আসছে। এ-গাছটা 300 ফুট উঁচু।



শামুকের দাঁত জিভার সংগে করাতের দাঁতের মতো, খাবার সময় শামুক তার জিভকে করাতের দাঁতের মতো ব্যবহার করে।



বিশ্বের শতকরা 80 ভাগ জীব-জন্তু কীট-পতংগ।



1888 সালে আমেরিকার একজন ব্যাপটিষ্ট মিনিষ্টার জাপানে রিক্সা আবিষ্কার করেছিলেন।



বিশ্বের শতকরা 80 ভাগ খেজুর ইরাকে উৎপন্ন হয়।



□

1926 সালে বুডাপেষ্টে কফি হাউসের একজন খানসামা আত্মহত্যা করেছিল। মৃত্যুর আগে সে একখানা চিঠি লিখেছিল এবং আত্মহত্যার কারণ সেখানে লেখা ছিলো। সে চিঠির অর্থ বার করতে পুলিসকে কঠিন সমস্যার সম্মুখীন হ'তে হয়েছিল কেননা চিঠির ভাষা গুপ্তার্থক এবং সংকেত ভাষা ছিল এবং সেজন্য অনেকলোকের সহায়তা নিতে হয়েছিল।

□

মৃতসাগরের (Dead Sea) জলে এতো বেশী লবন যে কাউকে নীচে থেকে না ধরলে তাতে ডুব দেওয়া অসম্ভব। অন্যদিকে বাল্টিক সাগরে বিশ্বের সবচেয়ে বেশী লবণ থাকা সত্ত্বেও সেখানে সে অসুবিধা অনুভব করা যায়না।

□

বিড়ালের চোখ নীল, সবুজ, হলুদে এবং কমলালেবুর রঙ হয় এবং কোন কোন বিড়ালের একটা চোখের রঙ্ অন্যাটার সংগে মিলেনা।

□

'বানানা অয়েল' কলা থেকে বার হয়না। এই তেল রাসায়নিক আরক পদ্ধতিতে বার করা হয়।

□

উটপাখীর বাচ্চা প্রথম বছরে দেড় মিটার পর্যন্ত লম্বা হয়।

□

বিশ্বে সর্বমোট যত গুলি হ্রদ আছে তার চেয়ে অধিক সংখ্যক হ্রদ একলা ক্যানাডাতেই আছে।

□

যে ভাবে গাছের ভেতরের গোল রেখা গুলো দেখে গাছের বয়স নির্নয় করতে পারি সেভাবে কোন মাছের গায়ের উপরের গোল রেখাগুলো দেখে তার বয়স বলতে পারি।







□

মুচকে হাসার জন্য মুখে 17 মাংস পেশীর প্রয়োজন এবং ক্রোধান্বিত হবার জন্য 43 মাংস পেশীর প্রয়োজন হয়।

□

পতঙ্গ কখনো কাপড় কাটেনা। আসলে তার লালা কাপড় নষ্ট করে।

□

ম্যাদাম কুরী নোবেল পুরস্কার পেয়েছিলেন। (পরে তিনি আরও একবার সে-সম্মান লাভ করে দু'বার নোবেল পুরস্কার বিজেতা অদ্বিতীয় যশ লাভ করেছিলেন) তাঁকে ওগষ্ট ফ্রেন্স অকাডেমি তার সদস্যা হিসাবে গ্রহণ করতে অস্বীকার করেছিল কেননা তিনি মহিলা ছিলেন।





☐
যদি কাছাকাছি জল পাওয়া যায় রেকুণ নামের আমেরিকার একটা জীব নিজের খাদ্য ধুয়ে খেতে পছন্দ করে।

☐
কিউয়ি পাখীর ঠোঁটের অগ্রভাগ সংবেদনশীল যে মাটির অনেক নীচে কীট থাকলেও সে টের পায়।

☐
মুর্গী ইন্দ্রধনুর সব রঙ্ আলাদা-আলাদা চিনতে পারে।

☐
একটা চায়ের চামচ ভরাবার জন্য 20 ফোঁটা জলের প্রয়োজন।

☐
কম খাদ্যের তুলনায় কম নিদ্রার মানুষের মৃত্যু আগে হয়।

☐
বিশ্বে সবচেয়ে কম গভীর সাগরের গভীরতা মাত্র 13 মিটার।








☐
হাঙ্গেরী দেশের একজন লোক একটা দীপ শলাকার উপর শব্দের 32 পংক্তি লিখেছিল।

☐
বিশ্বের সবচেয়ে বিশাল জীবিত গাছ হলো ক্যালিফোর্নিয়ার লাল কাঠের গাছ। তার ওজন বিশ্বের সবচেয়ে বিরাটকায় নীল তিমিমাছের ওজেনর নয় গুণ।

☐
ভারতবর্ষে 10 টি মেয়ের মধ্যে 9 টি মেয়ের বিয়ে 20 বছর বয়স হওয়ার আগেই হয়।



☐
যদি লম্বা চুলের একটা শক্ত দড়ি তৈরী করা হয় সে দড়ি দিয়ে একটা ভারী বাহন তুলতে পারা যাবে।

☐
মাংসাহারী জন্তুদের মধ্যে অন্য জন্তুদের তুলনায় বাঘের দিলটা আকারে সবচেয়ে ছোট।

☐
বিশ্বের প্রধান ভাষাগুলির মধ্যে ইংরাজী ভাষায় সবচেয়ে অধিক অর্থাৎ 8 লাখ শব্দ আছে।

☐
আমেরিকায় প্রতি 20 মিনিটে একটা লোক আত্মহত্যা করে।

